প্রথম প্রকাশ
অগ্রহায়ণ ১৩৬৫

শব্দগ্রন্থন
ইন্ডিগ্রো
১২, জহরলাল নেহেরু রোড
কলিকাতা ৭০০০১৩

মুদ্রণ
ওয়েব ইম্প্রেশনস্
৩৪/২ বিডন স্ট্রিট
কলকাতা ৭০০ ০০৬

প্রকাশক
স্ত্রী
মন্দিরা সেন
১৬ সাদার্ন অ্যাভিনিউ
কলকাতা ৭০০ ০২৬

# সূচি

# মুখবন্ধ

গত কয়েক বছর ধরে স্ত্রী প্রকাশনী বাঙালি মহিলাদের লেখা দুষ্প্রাপ্য রচনা পুনঃপ্রকাশ করে বাঙালি পাঠকদের কৃতজ্ঞতা অর্জন করেছেন। তাঁদের নতুন অবদান *পথের কথা*— গত শতাব্দীর শেষ ভাগ এবং বর্তমান শতাব্দীর গোড়ার দিকে লেখা প্রায় অপরিচিত ভ্রমণ কাহিনী। সাহিত্যরস এবং নারী-চেতনার ইতিহাস—এই দুই দিক থেকেই লেখাগুলি মূল্যবান।

লেখিকারা বাঙলা সাহিত্যের ইতিহাসে প্রায় সকলেই পরিচিত নাম। কবির জ্যেষ্ঠা ভগিনী স্বর্ণকুমাবী, বিখ্যাত স্মৃতিকথার রচয়িত্রী প্রসন্নময়ী, তাঁর কন্যা প্রিয়ম্বদা, বিপ্লবী চেতনার অন্যতরা পথিকৃৎ স্বর্ণকুমারীর কন্যা সরলা যথাক্রমে পাঁচটি ভ্রমণ কথার লেখিকা। ষষ্ঠ রচনাটি শরৎরেণুর। তাঁর ব্যক্তিগত পরিচয় প্রকাশক বা সম্পাদকরা উদ্ধার করতে পারেননি।

রচনাগুলির বিশেষত্ব কোথায় তার হদিশ পাই প্রসন্নময়ীর একটি উক্তিতে: "পুরুষের পক্ষে যাহা যেরূপ দেখায় নারীর নেত্রে তাহা ঠিক সেইরূপ না দেখিতে পারে।" না পারার অন্যতর কাবণ সে যুগের মহিলাদের কাছে দেশভ্রমণ একটা অসাধারণ অভিজ্ঞতা। স্বর্ণকুমারী, প্রসন্নময়ী, প্রিয়ম্বদা, সরলা—এঁরা কেউই অসূর্যম্পশ্যা শুদ্ধান্তঃপুরবাসিনী ছিলেন না। কিন্তু পাঁচজন লেখিকার মধ্যে অন্তত তিনজন নতুন যুগের মানুষ হলেও পুরুষের উপর নির্ভরশীল। স্বর্ণকুমারীর চলনদার তাঁর "সক্রেটিস দাদা" দ্বিজেন্দ্রনাথ, প্রসন্নময়ী স্বাস্থ্যোদ্ধারের আশায় আর্যাবর্তমুখী, সঙ্গী "ভ্রাতা", শরৎরেণু পারস্যে পেট্রোল কোম্পানীর কর্মচারী স্বামীর সহগামিনী, এক প্রিয়ম্বদা পুরুষ চলনদারের উল্লেখ করেননি। আর সরলাবালা ত নবনারী, নেতৃস্থানীয়া— বর্মা মুলুকে সভায় নেতৃত্ব করতেই জাহাজে প্রথম শ্রেণীর যাত্রী। এঁদের চোখে দেখা পৃথিবী পুরুষের চেতনা থেকে সম্পূর্ণ ভিন্ন কিনা জানি না। কিন্তু ভ্রমণ যে এঁদের কাছে একটা বিশেষ সৌভাগ্যের দ্যোতক, ঘরের বাইরের জগৎটাকে নির্দ্বিধায় দেখা একটা প্রাণচঞ্চলকারী অভিজ্ঞতা, তাতে কোনও সন্দেহ নেই। সেই অ্যাডভেঞ্চারের রস কাহিনীগুলিতে সুস্পষ্ট।

শুধু নারীর রচনা হিসাব নয়, ভ্রমণকাহিনী হিসাবেও এ লেখাগুলির বিশেষ মূল্য আছে। গত একশ বছরে ভারতবর্ষের চেহারা কতটা বদলে গিয়েছে তার পরিচয় এই ভ্রমণকাহিনী থেকে পাওয়া যায়। প্রসন্নময়ী দেবীর "আর্য্যাবর্ত্ত"-এ বর্ণিত শাহী দিল্লী গালিবের ভেঙে যাওয়া পোড়ো বাগান, লেখিকার ভাষায় "শাপভ্রষ্ট সুরধাম"। বৃটিশ সাম্রাজ্যের দ্বিতীয় মহানগরী থেকে এসে দিল্লীতে ইংরাজের তৈরী বাড়িঘর তাঁর চোখে তুচ্ছ মনে হয়। দিল্লীর পথ জনবিরল, কার্জন-পূর্ব যুগে প্রত্নসৌধগুলি অযত্নলাঞ্ছিত। স্বাধীন ভারতের রাজধানীর সঙ্গে লেখিকাবর্ণিত

দিল্লীর মিল অল্পই। উপমহাদেশে জনসংখ্যা বাড়ায় সহর-গ্রামের বাহ্যিক রূপ কত পরিবর্তন হয়েছে তার উদাহরণ মেলে লেখিকার মথুরা-বৃন্দাবন বর্ণনায়। মথুরায় লেখিকা "কেমন একটি শান্তিময় শোভা ও নীরবতা" দেখেছিলেন, তাঁর দেখা বৃন্দাবন "স্বর্ণ কাননবৎ", যমুনার ঘাটগুলি "শান্তিময়ী"। বর্তমান শতাব্দীর শেষ দশকে ধূলিধূসর মথুরা-বৃন্দাবনের ক্ষেত্রে এই কাব্যিক বর্ননা প্রযোজ্য নয়। এলাহাবাদের দাবাগঞ্জ স্বর্ণকুমারীর বর্ণনায় ঠিক যেন ছবির মত। মানুষের ভীড, ধূলার প্রকোপ, নগরপিতা তথা নেতাবাবুদের কৃপায় উত্তর ভারতের কোনও প্রধান সহরই আর "ছবির মতো" নেই। সময় যে বদলে গিয়েছে তাব কৌতুকজনক নিদর্শনও এই কাহিনীগুলিতে পাই। মাদ্রাজগামী জাহাজে বৈদ্যুতিক আলো দেখে স্বর্ণকুমারীর উৎসাহ প্রণিধানযোগ্য: "ধূম নাই, গন্ধ নাই, জ্বালাইতে নিভাইতে কোন জ্বালা যন্ত্রণা নাই, দীপসংলগ্ন ক্ষুদ্র কলদণ্ড উঠাও, দপ করিয়া সহসা জ্বলিয়া উঠিবে, নামাও, তৎক্ষণাৎ নিভিয়া যাইবে। সেদিন ক্যাবিনে আসিয়া কতবার যে আমি বিদ্যুৎ প্রদীপের কানটা উপর নীচে নাড়া দিয়াছিলাম তাহার ঠিক নাই।" লেখাটির প্রকাশকাল ১৮৯৫ সন। "কলিকাতাব ঘরে ঘরে পথে পথে" বিদ্যুতালোক পৌঁছতে তখনও অনেক দেরী।

উনিশ শতকের মনোভঙ্গীর নানা নিদর্শন এই রচনাগুলিতে ছড়ান আছে। শাসকশ্রেণী হিসাবে ইংরাজ তখনও ভয়ের জিনিষ। সাহেবী পোশাকে দ্বিজেন্দ্রনাথ তাই বোনের কামরার দরজায় খাড়া, যাতে অবাঞ্ছিত দেশবাসী হঠাৎ ঢুকে শান্তিভঙ্গ না করে। আর সাহেব-বিতাড়নের ব্যবস্থা আলাদা। অন্নব্যঞ্জনপূর্ণ হাঁড়িকুড়ি দরজার সামনে রাখা। সে দৃশ্য দেখে গৌরাঙ্গতনয়ের দ্রুত পশ্চাদপসরণ। সাহেব-বাবু সম্পর্কের বর্ণনায় পুরানো জুতা-প্রসঙ্গ এসে পড়ে। নেটিভদের জুতা পায়ে সাহেব-সন্নিধানে আসা মানা, কৃষ্ণাঙ্গ সিভিলিয়ান সেই নির্দেশ মেনে সাদা সিভিলিয়ানের ঘরে জুতা খুলতে যাচ্ছেন। সহৃদয় সাহেব বাধা দিলেন, "তুমি এখন আমাদের দলের লোক, তুমি জুতা খুলিবে কেন, তোমার বাপ যখন আসিবেন জুতা খুলিয়া আসিবেন।" বর্ণগত জাতিভেদ সে যুগে হিন্দুর ব্রাহ্মণ চণ্ডালে ভেদের মতই প্রচণ্ড শক্তিমান। বর্মাগামী জাহাজে দুই ফিরিঙ্গি রমণী শ্বেতাঙ্গদের টেবিলে বিপর্যস্ত বোধ করে সরলার নিরামিষভোজী টেবিলে আশ্রয়প্রার্থনা করেন।

এই জাতিভেদের অন্য রূপ বাঙালীর চেতনায়ও মুখর হয়েছিল। প্রসন্নময়ী বাঙালির ক্ষুরধার বুদ্ধি বিষয়ে নিঃসন্দেহ। কিন্তু স্বাস্থ্যটা খারাপ। তাই উত্তর ভারতীয় গোলগাল গৌরাঙ্গ শিশুদের বাঙালির ঘরে দত্তক নিয়ে বাঙালি কন্যাদের সঙ্গে বিয়ে দিয়ে তিনি সুপ্রজননের পরামর্শ দিয়েছেন। হিন্দুস্থানীরা সমাজ ও রাজনৈতিক চেতনায় বাঙালীর চেয়ে অনেক পেছনে—এ বিষয়ে স্বর্ণকুমারীর সন্দেহ নেই। অবশ্যি উত্তর ভারতের শিক্ষিত পরিবারের মেয়েদের দেখে তিনি মুগ্ধ—কিছুটা বিস্মিতও সন্দেহ নেই।

এই সংকলনের একটি রচনার সুর আলাদা। শরৎরেণু পারস্যে বিদেশী পেট্রোল কোম্পানীর বাঙালি কর্মচারীর স্ত্রী, মনে হয় স্বামীটি কেরাণী। তাঁরা জাহাজে নীচু শ্রেণীর যাত্রী। পারস্য পৌঁছেও তাঁদের থাকা-খাওয়ার ব্যবস্থা ঠিক আরামদায়ক না। তাঁর বৃত্তান্ত সমুদ্রযাত্রায় দরিদ্র

যাত্রীর লাঞ্ছনারই কাহিনী। তাতে আনন্দের ছিটেফোঁটাও নেই। এই মানুষটি সম্বন্ধে আরও কিছু তথ্য জানতে ইচ্ছে করে। এলিট-গোষ্ঠির বাইরের একটি নারীর অভিজ্ঞতা অন্তর্ভুক্ত করে সম্পাদকেরা এই সংকলনের মূল্য বাড়িয়েছেন।

আশা করি বাঙালি পাঠক-পাঠিকা সংকলনটি সাদরে গ্রহণ করবেন।

# কথামুখ

বাংলা সাহিত্যে ভ্রমণবৃত্তান্তের সংখ্যা খুব একটা কম নয়। জলধর সেনের *হিমালয়*, রামকুমার বিদ্যারত্ন—পরবর্তী জীবনে যিনি স্বামী রামানন্দ ভারতী নামে সুপরিচিত হন, তাঁর *উদাসীন সত্যশ্রবার আসাম-ভ্রমণ* এবং *হিমারণ্য* বাংলা ভ্রমণসাহিত্যের গোড়াপত্তন করেছিল। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের *আত্মজীবনী*র মধ্যেও মথুরা, বৃন্দাবন, সিমলা ও ডালহৌসি ভ্রমণের সরস বর্ণনা পাওয়া যায়। সুতরাং, উনিশ শতক থেকেই ভ্রমণ বাঙালি মধ্যবিত্ত ও উচ্চবিত্তের জীবনচর্যার মধ্যে প্রবেশ করে। সে-যুগের যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতা, আর্থিক সংকট অথবা সামগ্রিকভাবে বিরাটকায় ভারতবর্ষের বিভিন্ন অঞ্চল সম্পর্কে প্রয়োজনীয় তথ্যের অভাব, এর কোনোটাই বড় বাধা হয়ে উঠতে পারেনি। তাই, ধর্মের টানে, শান্তির খোঁজে অথবা নিছক দেশ-দেখার আগ্রহে মধ্যবিত্ত বাঙালি ঘর ছেড়েছিল। ব্রিটিশ উপনিবেশের ভালোমন্দ নিয়ে যতই বিতর্কের ঝড় উঠুক, এ-কথা অস্বীকার করা যায় না যে দেশভ্রমণের উপযুক্ত পরিকাঠামো গড়ে ওঠে এই যুগেই। আর সেইজন্যেই পুরুষের সঙ্গী হয়ে বাড়ির মেয়েরাও বেরিয়ে পড়েন দেশভ্রমণে।

এই সংকলনের সবগুলো লেখাই যে বিশেষ তাৎপর্য বহন করে তা হল এগুলো বাঙালি মধ্যবিত্ত নারীর চোখে দেখা বহির্জগৎ। যে পারিবারিক গণ্ডীর মধ্যে, চিরায়ত নিয়মকানুনের কাছে নিজেকে সমর্পণ করে, প্রচলিত ব্যবস্থার মধ্যেই জীবনের সার্থকতার অন্বেষণে কাটিয়ে দিয়েছিল একাধিক প্রজন্মের বঙ্গনারী, উনিশ শতকের আধুনিকায়নের ধাক্কায় তাদের জীবনের অর্গলবদ্ধ দরজাগুলো একে একে খুলে যেতে থাকে। জোড়াসাঁকোর ঠাকুর-পরিবারে মুক্ত হাওয়ার চলাচল শুরু হয় একটু আগে। কিন্তু যে দেবেন্দ্রনাথ সিমলা পাহাড়ের সৌন্দর্যে মুগ্ধ ছিলেন, তিনি তাঁর সঙ্গী হিসাবে পরিবারের কোনো মহিলাকে সৌন্দর্য আস্বাদনের সুযোগ করে দেননি। কিন্তু ঠাকুর পরিবারের "অন্তঃপুরে যে-কয়েদখানার মত নবাবী বন্দোবস্ত ছিল তা আমার আদবে ভাল লাগিত না।" লিখেছিলেন দেবেন্দ্র-পুত্র সত্যেন্দ্রনাথ ঠাকুর। হয়ত সেইজন্যেই আমরা পাই জ্ঞানদানন্দিনী দেবীকে—উনিশ শতকের আধুনিক বাঙালি নারীর এক মডেল হয়ে ওঠেন তিনি।

দেবেন্দ্র-কন্যা স্বর্ণকুমারী ছিলেন ঠাকুর পরিবারের সেই যুগের অপর আধুনিকা যিনি তাঁর "প্রয়াগ যাত্রা" রচনায় প্রথমেই বাঙালি আবেগকে ব্যঙ্গ করার সাহস দেখিয়েছেন— "বাঙালী ঘরের মেয়ে, ছেলেবেলাতেই ইঁচড়ে পাকিয়াছি, প্রথম ভাগ শেষ না হইতে দু'চারিখানা ছন্দোপুস্তকের পাতা উল্টাইয়া ছেলেবেলা হইতেই মনে একটা বিশ্বাস জন্মিয়াছে যে অশ্রুজল নহিলে বিদায়ের মাহাত্ম্য থাকে না।"

রেলগাড়ির সেই আদিযুগে, সাহেবমেমদের এই বাহনে সাধারণ ভারতীয়দের চড়বার অধিকার প্রায় ছিলই না বললে চলে। ইউরোপীয় যাত্রী ও তাদের ভারতীয় সেবকরা এবং

অভিজাত ভাবতীয় পরিবারগুলিই প্রধানত রেলযাত্রার আনন্দ উপভোগ করত। স্বর্ণকুমারীর সঙ্গী তাঁর "সক্রেটিস দাদা" (দ্বিজেন্দ্রনাথ ঠাকুর) ছিলেন প্রকৃতই মুশকিল আসান। কেননা— "ইনি আমাদের সঙ্গে করিয়া প্রয়াগ পৌঁছাইয়া দিতে সম্মত না হইলে এ যাত্রা আমাদের ভাগ্যে অযাত্রা বই আর কিছু ঘটিত কিনা সন্দেহ।" লিখেছেন স্বর্ণকুমারী। হাওড়া থেকে এলাহাবাদ, সে-যুগে এই পথ ছিল সুদীর্ঘ। কয়লার ধোঁয়া আর গরম থেকে ট্রেনের অভিজাত যাত্রীদেরও নিস্তার ছিল না, কিন্তু স্বর্ণকুমারী ও তাঁর পুত্রকন্যাকে পথের অন্যান্য ঝামেলা থেকে রক্ষা করেন সেই সক্রেটিস দাদা। ১২৯৩ বঙ্গাব্দে *ভারতী*-তে প্রকাশিত স্বর্ণকুমারীর "প্রয়াগ যাত্রা" সংক্ষিপ্ত কিন্তু তীক্ষ্ণ পর্যবেক্ষণে ভাস্বর এক ভ্রমণবৃত্তান্ত।

লেখিকার অপর রচনা "সমুদ্রে"। এখানেও স্বর্ণকুমারীর বাংলা গদ্যরচনার পারদর্শিতার পরিচয় পাওয়া যায়। কলকাতা থেকে মাদ্রাজ অবধি এক উপভোগ্য সমুদ্রযাত্রার বর্ণনাটি প্রকাশিত হয় ১৩০২ সালে *ভারতী* পত্রিকায়।

প্রসন্নময়ী দেবীর "আৰ্য্যাবর্ত্তে বঙ্গমহিলা" (প্রথম ভাগ) পুস্তকাকারে প্রকাশিত হয় পৌষ, ১২৯৫ সালে। নাতিদীর্ঘ এই স্মৃতিচারণে উত্তর ভারতের বিভিন্ন সুপরিচিত শহরগুলির বর্ণনা আছে। লেখিকার মনোগত ইচ্ছা থাকলেও এর দ্বিতীয় প্রস্তাব কোনোদিনই গ্রন্থাকারে প্রকাশিত হয়নি। শুধুমাত্র একাধিক সাময়িকপত্রে অনিয়মিতভাবে প্রকাশিত হয় এবং সম্ভবত অসম্পূর্ণ অবস্থাতেই এই লেখার পরিসমাপ্তি ঘটে। এই সংকলনে প্রসন্নময়ীর ভ্রমণবৃত্তান্তের দু'একটি বাদ দিয়ে পুরোটাই অন্তর্ভুক্ত করা হয়েছে। প্রথম ও দ্বিতীয় ভাগ একত্রীভূত হওয়ায় লেখিকার ভ্রমণের পূর্ণ চিত্রটি পাওয়া যায়।

*আৰ্য্যাবর্ত্তে বঙ্গমহিলা* বইটি প্রসন্নময়ী উৎসর্গ করেছিলেন তাঁর কন্যা প্রিয়ম্বদাকে। উপহারপত্রে তিনি প্রাচীন ভারতের হিন্দু ঐতিহ্য এবং সীতা, সাবিত্রী, দময়ন্তী, দ্রৌপদী প্রভৃতি হিন্দুনারীর আদর্শে অনুপ্রাণিত হতে তাঁর কন্যাকে উপদেশ দিয়েছেন। প্রসন্নময়ী বলছেন— "প্রাতঃস্মরণীয়া আৰ্য্যনারীগণ যে দেশেব মুখোজ্জ্বল করিয়াছিলেন সেই দেশে তুমিও জন্মিয়াছ এইটী সতত স্মরণ রাখিয়া তাঁহাদিগের উচ্চতম আদর্শে এবং তাঁহাদেরই পদানুসরণে অদ্যকার বিজাতি-সভ্যতা-বিড়ম্বিত না হইয়া যথার্থ হিন্দু মহিলার উপকরণে নিজের সুকুমার হৃদয় ও কিশোর চরিত্র সুগঠিত কর।" ভ্রমণকাহিনীর বিজ্ঞাপন-পত্রে লেখিকা সুন্দরভাবে তাঁর লেখার যে উদ্দেশ্য বর্ণনা করেছেন তা থেকে তাঁর নিজস্বতার পরিচয় পাওয়া যায়। অন্তঃপুরবদ্ধা নারী বাইরের জগতের সঙ্গে পরিচিত হতেন তীর্থযাত্রার কালে। প্রসন্নময়ী তাঁদেরই দলের একজন হয়ে দেখেছিলেন "আৰ্য্যাবৰ্ত্ত"-এর নানা লোকালয়। বাঙালি মধ্যবিত্ত নারীর জীবনে এই বৈচিত্র্যের স্বাদ ছিল সে-যুগে এক বিরাট ঘটনা। প্রসন্নময়ী যথার্থই মনে করতেন বাইরের পৃথিবীকে দেখার ক্ষেত্রে পুরুষ ও নারী দুজনের দৃষ্টিভঙ্গির পার্থক্য থাকতেই পারে। কেননা শিকল-পরা নারীর কাছে বাইরের পৃথিবী অনেক দূরের বস্তু। সৌভাগ্যক্রমে তাঁর সুযোগ হয়েছিল, তাই "বঙ্গনারীর চক্ষে ও হৃদয়ে এই ইতিহাসময় আৰ্য্যাবর্ত্তের ভিন্ন ভিন্ন স্থান কিরূপে প্রতিবিম্বিত হইয়াছিল তাহা কেহ কেহ জানিতে ইচ্ছা করিতে পারেন এবং তাই আমার ক্ষুদ্র দৃষ্টিতে আমি যাহা দেখিয়াছি তাহা বর্ণনা ও প্রকাশ করিতে সাহসী হইলাম।"

প্রসন্নময়ীর পর্যবেক্ষণ শক্তি পাঠককে নাড়া দেয়। যুগে যুগে মানুষ তাজমহলের সৌন্দর্যে

মুগ্ধ, কিন্তু লেখিকা সেই সৌন্দর্যে মুগ্ধ হয়েও একথা লিখতে পারেন— "প্রণয়ের স্মৃতি চিরস্থায়ী করিবার জন্য কোন পার্থিব সমাধির যে প্রয়োজন আছে, আমি তাহা বুঝিতে পারি না। . . . তাজমহল স্বরূপ অলৌকিক সমাধিমন্দির দেখিয়াও তাহার অভ্যন্তরে চির-নিদ্রিতা সাজাহান প্রেয়সী মহিষীকে 'নারীকুলে ভাগ্যবতী' কিম্বা 'পতি সোহাগিনী' বলিয়া আমি মনে করি না।" এই ব্যতিক্রমী চিন্তা আমাদের স্পর্শ করে। ভালোকে ভালো, মন্দকে মন্দ বলতে দ্বিধা করেননি তিনি। সমগ্র ভ্রমণবৃত্তান্তটিতে আমরা এক আধুনিকা নারীকেই পাই যিনি নারীর দৃষ্টিতেই দেখেছিলেন বিশাল, পরিব্যাপ্ত আর্য্যাবর্ত্তকে।

সংকলনের চতুর্থ রচনাটি প্রসন্নময়ী দেবীর কন্যা প্রিয়ম্বদা দেবীর। তাঁর "বারাণসী" ভ্রমণ প্রকাশিত হয় *ভারতী* পত্রিকায় ১৩০৭ সালে। বাঙালি গৃহবধূর ভ্রমণের ক্ষেত্রে প্রথম বিস্ময় হাওড়া স্টেশন। প্রিয়ম্বদার সামনে নিভৃত গৃহকোণের পরিবর্তে কলরবমুখর ব্যস্ত মানুষের প্রবাহ। রেলগাড়ির জানালা দিয়ে দ্রুত অপস্রিয়মান প্রকৃতি, মোগলসরাই পেরিয়ে গাড়ি বদল করে হিন্দুতীর্থ কাশী। বলা হয়, বরুণা ও অসি এই দুই নদীকে নিয়ে বারাণসী। প্রিয়ম্বদা যখন দেখেছিলেন তখন গঙ্গা-তীরবর্তী বারাণসী exotic ভারতীয় জীবনের পরিচয় বহন করত। সেই সময় কাশী ছিল বাংলার বাইরে বাঙালিদের সবচেয়ে পরিচিত শহর, বাঙালি বিধবাদের উপনিবেশ। শিবমন্দির, ঘাট, শ্মশান, রাজপ্রাসাদ, সাধুসন্ত—এই নিয়ে গড়ে উঠেছিল কাশী। লেখিকা বারাণসীর জনস্রোতের মধ্যে দাঁড়িয়ে দেখেছিলেন এক হিন্দু সভ্যতাকে, আবার কাশীর অদূরে সারনাথে বৌদ্ধমঠের ধ্বংসাবশেষ তাঁকে আকর্ষণ করেছিল।

যাঁর সম্পর্কে বিশেষ কোনো তথ্য আমরা সংগ্রহ করতে পারিনি—সেই শরৎরেণু দেবীর সুদীর্ঘ জলযাত্রা (বোম্বাই বন্দর থেকে আরব সাগর ও পারস্য উপসাগর হয়ে পারস্যের আহ্‌ভাজ শহর) *ভারতবর্ষ* পত্রিকায় ১৩২৩ বঙ্গাব্দে দুই কিস্তিতে (আষাঢ় ও কার্তিক) প্রকাশিত হয়েছিল। শরৎরেণু অথবা তাঁর স্বামীর জন্য "এস্ এস্ চাকলা" জাহাজে কোনো কেবিনের বন্দোবস্ত ছিল না। শেষ পর্যন্ত যখন কেবিনের ব্যবস্থা হল তখন তিনি সমুদ্রপীড়ায় কাতর। বুঝতে অসুবিধা হয় না যে স্বর্ণকুমারী অথবা সরলাদেবীর মতো সুবন্দোবস্ত শরৎরেণুর জন্য ছিল না, কিন্তু তা সত্ত্বেও তিনি কোনো অভিযোগ করেননি। তাঁর শারীরিক অসুস্থতা যে অন্যদের বিব্রত করেছিল, স্বামী-সহ জাহাজের একাধিক ব্যক্তির সাহায্য যে তিনি পেয়েছিলেন, তার জন্য এক অকুণ্ঠ কৃতজ্ঞতা ব্যক্ত হয়েছে। স্বল্প-পরিসরে শরৎরেণু তাঁর যে অভিজ্ঞতা লিপিবদ্ধ করেছিলেন তাতে সাধারণ মানুষের বর্ণনাই প্রাধান্য পেয়েছে। বঙ্গমহিলার পরিচিত জগৎ সমুদ্র-ভ্রমণের দ্বারা যে বহুদূর প্রসারিত হয়েছিল শরৎরেণুর কাহিনী সেই সাক্ষ্যই বহন করে।

বহুল-পঠিত "জীবনের ঝরাপাতা"র লেখিকা সরলাদেবী চৌধুরাণী অনেক অর্থেই বিদ্রোহিণী। ঠাকুর পরিবারের ঐতিহ্য ভেঙে বেরিয়ে এসেছিলেন তিনি। স্বামী বিবেকানন্দ ও ভগিনী নিবেদিতার সংস্পর্শে সমাজসেবা ও রাজনীতিকে গ্রহণ করেছিলেন তিনি অনেক সমালোচনা উপেক্ষা করে। আগ্রহ ছিল তাঁর উগ্র জাতীয়তাবাদী আন্দোলনে। বিজয়াদশমীর দিন তাঁর উদ্যোগেই অনুষ্ঠিত হতো "বীরাষ্টমী ব্রত"। এহেন বীরাঙ্গনার ভ্রমণ এবং সেটা যদি ভারতবর্ষের বাইরে ব্রহ্মদেশে জলপথে হয় তবে তা বহু অর্থেই তাৎপর্যপূর্ণ হয়ে ওঠে।

মাতা স্বর্ণকুমারীও সমুদ্রযাত্রার অভিজ্ঞতা লাভ করেছিলেন। সে যাত্রা ছিল "ডুনেরা"

জাহাজ-যোগে কলকাতা থেকে মাদ্রাজ। কন্যা সরলা ভারতবর্ষের সীমানা পেরিয়ে ব্রহ্মদেশে পৌঁছেছিলেন এক প্রজন্ম পরে। সরলাদেবীর বর্মাযাত্রা নিছক প্রমোদ ভ্রমণ ছিল না। ভারতীয় রাজনীতিতে ততদিনে তিনি স্বনামধন্যা—তাঁর ব্রহ্মদেশ-যাত্রা ঘটেছিল বর্ম্মা প্রাদেশিক "হিন্দু কনফারেন্স"-এর আমন্ত্রিত প্রতিনিধি হিসেবে। তবে মাতা ও কন্যা সমুদ্রযাত্রায় দুজনেই আভিজাত্য বজায় রেখেছিলেন ফার্স্ট ক্লাশ কেবিনের যাত্রী হয়ে। হয়ত এই কারণেই দুজনের লেখায় শ্রেণীবিভাজিত জাহাজী-জীবনের খুঁটিনাটি ঘুরেফিরে এসেছে, বিশেষ করে উচ্চশ্রেণীর যাত্রীদের চলাফেরা, খানাপিনা, সমুদ্রব্যাধি ইত্যাদির বিবরণে। শরৎচন্দ্রের *শ্রীকান্ত* যাঁরা পড়েছেন তাঁরাই বুঝবেন উচ্চবিত্তের বর্মাযাত্রার সঙ্গে সাধারণের সমুদ্রযাত্রার তফাৎটা কোথায়। রেঙ্গুণ বন্দরে সরলাদেবী "মাল্যভারে অবনত"। বিদেশে বঙ্গনারীর এই সম্মান, এই শতকের গোড়ার দিকে আমাদেরও গর্বিত করে।

সংকলিত রচনাগুলোর সবকটিই নারীর চোখে দেখা ভূখণ্ড—স্বদেশে ও বিদেশে। প্রশ্ন উঠতে পারে যে গত শতকের শেষ অথবা বর্তমান শতক-সূচনায় ক'জন ভদ্রমহিলার এই ভ্রমণের সৌভাগ্য হয়েছিল। আপাতদৃষ্টিতে উনিশ শতকে এই সংখ্যা ছিল যথেষ্ট কম। জ্ঞানদানন্দিনী দেবী, কৃষ্ণভাবিনী দাস, স্বর্ণকুমারী দেবীরা সেই যুগের ব্যতিক্রমী ব্যক্তিত্ব। কিন্তু আধুনিকায়নের স্রোত থেমে থাকেনি, যার পূর্ণ প্রতিভূ সরলাদেবী চৌধুরাণী। বঙ্গমহিলার স্বাধীন অস্তিত্বের পরিপূর্ণ বিকাশ ব্রিটিশ শাসনাধীন ভারতবর্ষে তাঁর মধ্যেই প্রতিফলিত হয়েছিল—এ-কথা উল্লেখের অপেক্ষা রাখে না।

ভ্রমণ মানুষকে আনন্দ দেয়। তৎকালীন ভদ্রমহিলারা পথচলার সেই আনন্দ সমান-অংশে ভাগ করে নিয়েছিলেন তাঁদের "পরিচিত" ও "পরিবারস্থ" পুরুষদের সঙ্গে।

শতাব্দী-সূচনায় বঙ্গমহিলার ভ্রমণ-বৃত্তান্ত গ্রন্থাকারে সম্ভবত এই প্রথম সংকলিত হল। কলেবর আরো বাড়ানো যেত, কিন্তু মুদ্রণের সময়ে স্থান-সংকুলানের প্রশ্ন ওঠায় বেশ কিছু লেখা বাদ দিতে হল। যাঁরা বাদ পড়লেন তাঁদের মধ্যে আছেন গিরীন্দ্রমোহিনী দাসী, নিস্তারিণী দেবী, অম্বুজাসুন্দরী দাসগুপ্ত, শতদলবাসিনী বিশ্বাস, কুমুদিনী খাস্তগির এবং বেগম রোকেয়া সাখাওয়াৎ। ভবিষ্যতে এই বইয়ের দ্বিতীয় সংস্করণের পরিকল্পনা হলে অসামান্য এই লেখাগুলো বাদ যাবে না।

সব-শেষের টীকা অংশ সম্পর্কে এটাই বলা যায় যে আরেকটু মনোযোগী ও অধ্যবসায়ী হলে ওই অংশটি বাড়ানো যেত—অন্তত যোগ্যতর কোনো সংকলক হয়ত তাই করতেন। আশা করব পাঠকেরা এসব ত্রুটি মার্জনা করে দেবেন।

যেসব ব্যক্তি বা প্রতিষ্ঠান আমাদের সাহায্য করেছেন তাঁরা হলেন কলকাতাস্থ সেন্টার ফর স্টাডিজ ইন সোশাল সায়েন্সেস-এর অন্তর্গত হিতেশরঞ্জন সান্যাল মেমোরিয়াল কালেকশন এবং ওই প্রতিষ্ঠানের অন্যতম কর্মী শ্রী অভিজিৎ ভট্টাচার্য। এঁদের আমরা সবিশেষ কৃতজ্ঞতা জানালাম।

১

# প্রয়াগ যাত্রা

## স্বর্ণকুমারী দেবী

কিছুদিন হইতে মনে করিয়া আছি— পূজার ছুটিতে এলাহাবাদ যাইব, কিন্তু কবে যাইব কিছুই জানি না, হঠাৎ একদিন বিকালে ঠিক হইল, কাল যাইব। পরদিন জিনিস-পত্র গোছানর বন্দবস্ত, চাকরদাসীদের ডাক হাঁক, ছেলেদের প্রাণভরা আনন্দের ছুটাছুটির গণ্ডগোলে আমি এমনি ব্যস্ত হইয়া পড়িলাম, কাজের ভাবনায় এমনি বিব্রত হইয়া পড়িলাম—যে তার উপর অধিক কাজ করা আর আমার কিছুতেই পোষাইয়া উঠিল না। যে সকল বন্ধু বান্ধবেরা আমার সহিত দেখা করিতে আসিয়াছিলেন, সমস্ত দিন তাঁহাদের সহিত বিছানায় বসিয়া, গড়াইয়া, গল্প করিয়া, আর মিনিটের মধ্যে পাঁচ শ পঁয়তাল্লিশ বার করিয়া, আমার সময়ের অভাব, কাজের ভিড় ও ব্যস্ততার পরিমাণটা তাঁহাদের হৃদয়ঙ্গম করিতে প্রয়াস পাইয়া বেলাটা একরকমে গুজর করিয়া দিলাম। যাই হোক, আমার জন্য যে কাজকর্ম্ম পড়িয়া রহিল তাহা নহে, আমি ছাড়াও গোছান গাছান সব একরকমে হইয়া গেল। ঐ রকম সকল কাজই যদি, মনে মনে ব্যস্ত হইয়া, আর পরের মাথায় কাঁটাল ভাঙ্গিয়া নির্ব্বিবাদে চালান যাইত—ত বড় সুবিধা হইত, তাহা হইলে খাটে শুইয়া শুইয়া আমি প্রয়াগ যাত্রাও করিতে পারিতাম—কিন্তু একেবারে গঙ্গাযাত্রার বন্দবস্তে রাজি না হইলে নাকি খাট তুলিবার কোন লোক মেলে না, কাজেই বিকাল বেলাটা কষ্টেশ্রষ্ঠে উঠিয়া দু একটা ডাক হাঁকে আর দু একবার এঘর ওঘর পায়চালির ধমকে, যাইবার শেষ বন্দবস্তটা সারিয়া ফেলিয়া বন্ধুবান্ধবদিগকে লইয়া বিদায় পর্ব্ব ফাঁদিয়া বসিলাম। বাঙ্গালী ঘরের মেয়ে, ছেলেবেলাতেই ইঁচড়ে পাকিয়াছি, প্রথম ভাগ শেষ না হইতে দু'চারিখানা ছন্দোপুস্তকের পাতা উল্টাইয়া ছেলেবেলা হইতেই মনে একটা বিশ্বাস জন্মিয়াছে যে অশ্রুজল নহিলে বিদায়ের মাহাত্ম্য থাকে না, সুতরাং বিস্তর আশা করিয়া, গম্ভীর মুখে—"জন্মের মতো বিদায়," "এই দেখা শেষ দেখা" ইত্যাদি নানা কথা কহিতে আরম্ভ করিয়া দিলাম। দুঃখের কথা বলিব কি, হিতে বিপরীত হইয়া উঠিল, ইতিপূর্ব্বে যাহার চোখে জল 'পড় পড়' হইয়া উঠিয়াছিল—আমার কথায় তাহা পর্য্যন্ত মিলাইয়া গেল। আমার সমস্ত আশা ভরসা লোপ পাইল। আমি আর একরকম ভাবিতাম—আমি জানিতাম, বাঙালীর হৃদয়ে আর্য্যশোণিতের অভাব হইয়াছে বটে, কিন্তু তাহার স্থলে বাঙ্গালিনীর ধমনীতে ধমনীতে আর্য্যা-অশ্রু এত বাড়িয়া উঠিয়াছে — যে এখন ফুলের ঘায়ে তাহা যেমন উথলিয়া উঠে, আগে কঠিন অস্ত্র-স্পর্শেও তেমন হইত না। অনেক ভুক্তভোগী লোক এরূপও বলিয়া থাকেন যে একবার কেহ ইহার জোর-বেগ তোড়ের মুখে পড়িলে হাড়ে হাড়ে সেই লোনা-জলে

মজিয়া এমন চাটনি বণিয়া যায় যে তখন আব তাহাতে স্বাতন্ত্র্য বলিয়া কোন পদার্থ থাকে না। সুতরাং সমুদ্রের মধ্যে বসাইয়া বিধাতা আমার অদৃষ্টে এক ফোঁটা জল মিলাইলেন না, কাঁদাইব কি--সেই দুঃখ ভাবিয়া আপনিই আজ কাঁদিয়া মরিতেছি,--- (সে দিন জানিতাম না যে জাতীয় মানটা শেষে আমা হইতেই আজ বজায় থাকিয়া যাইবে) কিন্তু সে দিন আর এ কথাটা ঠিক এমন করিয়া মনে আসে নাই, সে দিন তাঁহারাও হাসিতে হাসিতে বিদায় গ্রহণ করিলেন, আমিও আমার ভবিষ্যতের যষ্টি-স্বরূপ-স্বরূপিণী পুত্র কন্যা দুইটিকে লইয়া হাসিতে হাসিতে ঘোড়ার গাড়ীতে উঠিলাম। আন্দাজ রাত ৯টার সময় আমাদের গাড়ীখানা হাবড়া ষ্টেসনের সম্মুখে আসিয়া লাগিল, কি একটা ভীষণ অট্টগোলের মধ্যে আসিয়া পড়িলাম, যাত্রীদিগের দৌড়াদৌড়ি, মুটেদের ছুটাছুটি--জিনিসপত্র বোঝাই হাতগাড়ীর ঠেলাঠেলি, লোকজনের চীৎকার কোলাহল অট্টরবের একটা অকুল পাথারের মধ্যে যেন পড়িয়া গেলাম। সঙ্গে দু একজন যাঁহারা আসিয়াছিলেন---তাঁহারা গাড়ি হইতে নামিয়া জিনিসপত্র নামাইতে লাগিলেন, আমি ভাবিতে লাগিলাম—প্ল্যাটফর্ম্মরূপ ভবসাগর পার হইয়া কি করিয়া প্রাণে প্রাণে তিনটি নিরীহ প্রাণী রেলগাড়ীর কামরায় গিয়া উঠি , ভাবনাটা এমন বলবৎ হইয়া দাঁড়াইল যে শেষ উইলের বন্দোবস্ত পর্য্যন্ত মনের মধ্যে আসিয়া গেল। এমন সময় একজন সাহেবকে আমাদের দিকে অগ্রসর হইতে দেখিলাম,—কিন্তু সাহেবটি নিকটে আসিবামাত্র তাহার হ্যাটকোটের খোলষের মধ্য হইতে সক্রেটিস দাদার পরিচিত বাঙ্গালী মুখটি, এবং সে মুখের নীরব আস্ফালনটা পর্য্যন্ত যেই চোখে পড়িয়া গেল—অমনি মনে মনে অনেকটা ভরষার উদয় হইল, তাহার পর তাঁহার সঙ্গে সঙ্গে নির্ব্বিঘ্নে যখন গাড়ীর কামরায় গিয়া উঠিয়া বসিলাম—তখন মনে হইল—আমি ত আর্য্য নারী ; একবার ছাড়া একশবার ঐ প্ল্যাটফর্ম্মটা প্রদক্ষিণ করিয়া আসিতে পারি। তখন আগেকার সঙ্কোচটা মনে করিয়া আর হাসিয়া বাঁচি না।

এইখানে আপাততঃ অন্য কথা রাখিয়া সক্রেটিস দাদার একটু পরিচয় দিয়া লই,--কেননা ইহাঁকে ছাড়িয়া এখানে আর যাহা বলিতে যাইব---তাহা অন্য সব হইতে পারে, কেবল যাত্রার কথা হইবে না,— ইনি আমাদের সঙ্গে করিয়া প্রয়াগ পৌঁছাইয়া দিতে সম্মত না হইলে এ যাত্রা আমাদের ভাগ্যে অযাত্রা বই আর কিছু ঘটিত কিনা সন্দেহ।

এখন পরিচয়টা আরম্ভ করি কোথা হইতে? নামেই লোকের প্রধান পরিচয়, সেটা ত আগেই বলিয়া সারিয়াছি। তবে একটা বিষয় চুক করিয়াছি এই, ইচ্ছা ছিল—নামটা বলিবার আগে নামের সৃষ্টিকর্ত্তার পরিচয়টা আগে দিয়া লইব—সেইটিই ভুল করিয়া বসিয়াছি। কেন-না—নামটি ভারত ছাড়াই হউক—আর স্বদেশ বৎসলতার অভাব প্রভৃতি অন্য যে দোষই প্রকাশ করুক—নামধারীর পক্ষে যে ইহা কি রূপ উপযুক্ত হইয়াছে তাহা যাঁহারা তাঁহাকে জানেন—তাঁহারাই বুঝিতে পারিবেন। তাই বলিতেছিলাম—সে প্রশংসাটা শুনিবার আগে বলিয়া রাখিলেই হইত—নামটি অন্নপ্রাশনের নহে—আমার দেওয়া। যাক্, তাহাতে বড় ক্ষতি দেখিতেছি না, জ্ঞানী ব্যক্তিরা আত্মপ্রশংসা হেয় জ্ঞান করেন।

এখন বাজে কথা ছাড়িয়া,—সত্য সত্যই ইহাঁর মত নিঃক্রোধ প্রসন্নচিত্ত মানুষ আমি

আর কখনো দেখি নাই, আমি কেন,—কেহ মারিতে কাটিতে আসিলেও হাসিমুখে হাত ধরা ছাড়া কেহ ইহাঁকে রাগ করিতে দেখে নাই। আমি কখনো ইহাঁর ক্রুদ্ধ মুখ কল্পনাতে পর্য্যন্ত আনিতে পারিলাম না—তাই আমি ইহাঁকে বাঙ্গলার সক্রেটিস বলি। কিন্তু এই এক নামেই ইহাঁর পরিচয় শেষ হয় না, ইহাঁর এমন অনেক নাম আছে। আর একজন ইহাঁর নাম রাখিয়াছেন—ব্যস্তবাগীশ। কেননা ইনি যেখানে যান—গিয়াই ঘড়ি খুলিয়া যাই যাই আরম্ভ করেন—আর অগাধ কাজের হিসাব খুলিয়া রেলগাড়ীর সহিত নিজের জীবনের তুলনা করিতে বসেন। সময়ের মূল্য তাঁহার মত আর কেহ বোঝে না—তাই তিনি একবাব যেখানে গিয়া বসেন—সেইখানেই দিনটা কাটাইয়া আসেন।

তাঁহার ব্যস্ততা সম্বন্ধে যাহা বলিলাম—তাঁহার কাজ সম্বন্ধেও এই কথা খাটে। তিনি কাজ করেন অনেক, অথচ সচরাচর যাহাকে কাজের লোক বলে তিনি তাহা নহেন। কেননা পরের জন্য মাথা ব্যথা করিতে তিনি যত সময় দেন নিজের জন্য তাহার সিকি দিতে পারিলে পৃথিবীতে একটা নাম রাখিয়া যাইতে পারিতেন। কাহারো ব্যামো হইয়াছে দেখ—সক্রেটিস দাদা সেইখানেই পড়িয়া আছেন— কাহারো চাকরী নাই—তাঁহাকে আসিয়া ধরিয়াছে—তিনি এ-সাহেবের কাছে ও-সাহেবের কাছে তাহার উমেদাবীতে ঘুরিতেছেন, কাহারো মকদ্দমা হয় না—তাঁহাকে জানাইয়াছে—তিনি না খাইয়া দাইয়া তাহার তদবিরে বেড়াইতেছেন। কোন একটা মিটিং করিতে হইবে—কিম্বা কাহাকেও সম্মান দিতে হইবে, সে ভার সক্রেটিস দাদার উপর ফেলিয়া দিয়া নিশ্চিন্ত হইয়া বসিয়া থাক, তিনি রাতকে দিন করিয়া তাহা সম্পন্ন করিবেন। ইহা ছাড়া—তাঁহার হাতে নিত্য নিয়মিত সাধারণের কাজ—হুজুকে ব্যাপারের ভারের ত অভাব নাই। সুতরাং ১৬ আনার মধ্যে তাঁহার জীবনের ১৫ আনা তিন পয়সা—পরের দখলে। কেবল তিনি নহেন—তাঁহার জিনিষপত্র বাড়ি ঘরও তাঁহার মত সাধারণের অবৈতনিক কর্ম্মচারী। তিনি নিজে যেমন সদাই পরের কাজে ঘুরিয়া বেড়ান, তাঁহার গাড়ী ঘোড়াগুলিও সেইরূপ অপরকে বহন করিয়াই প্রায় ঘোরে। তাঁহার যে জিনিসে অন্যের একবার চোখ পড়ে—তাহা আর তাঁহার নিজের থাকে না—আর একটি মজা এই—তাঁহার জিনিসপত্র মুক্তহস্তে গ্রহণ করিয়া— সকলে তাঁহাকেই বাধিত করে, এ পর্য্যন্ত এজন্য তাঁহার নিকট কেহ বাধিত জ্ঞান করে নাই। এমন কি—তাঁহার নিজের বাড়ী-ঘরও তাঁহার কি না বলিয়া এক এক সময়ে সন্দেহ জন্মে, কেননা সেখানে অন্যদের হুকুম, ইচ্ছা যত দূর চলে—তাঁহার নিজের হুকুম— নিজের ইচ্ছা সেরূপ চলিতে প্রায় দেখা যায় না।

ইহাঁর সম্বন্ধে এমন আরো অনেক কথা বলা যাইতে পারে, কিন্তু আপাততঃ এইখানেই থামা যাউক, তবে এইমাত্র এখানে বলিয়া লই যে—যতটুকু উপরে বলিলাম—তাহার একটুও বাড়ান নহে, সকলি খাঁটি সত্য কথা।

ইহাঁর কাজের লোক বলিয়া একটা নাম আছে বটে কিন্তু কেহ কেহ ইহাঁকে বলে হুজুকে। আমিও তাহাই বলি—এরূপ লোককে কাজের লোক বলিলে কথাটার অর্থই যে লোপ পায়। কিন্তু এজন্য যে তিনি বড় একটা অসন্তুষ্ট তাহা নহেন, নিজেই তিনি দিনের মধ্যে দশবার

করিয়া আপনাকে হুজুকে বলিয়া পরিচয় দিয়া থাকেন। এ নামের সার্থকতা আমরা এবার বিলক্ষণ দেখিতে পাইলাম। আমার অপরাধের মধ্যে যাত্রার আগের দিন আমি তাঁহাকে বলিয়াছিলাম—"এবার পূজার ভিড়ের সময় যাইতেছি—আমরা চারজন হইলেও এ সময় এবার অন্য লোকে গাড়ীতে উঠিতে পারে—এবার কি রিজার্ভ করিতে হইবে"— তিনি ত শুনিয়া খড়গহস্ত, — বলিয়া বসিলেন—"আমি থাকিতে গাড়ীতে অন্য লোক উঠিবে—বল না কেন আমি বাঁদর।" আমি ভাবিলাম—"সর্ব্বশুদ্ধ বাঁদর না হইতে হইলেই বাঁচি।" কিন্তু ষ্টেসনে আসিয়া দেখিলাম কথাটা ওজন না করিয়া তিনি বলেন নাই। আমরা আসিবার আগেই তিনি ত ষ্টেসনে আসিয়াছিলেন,— এখানে আসিয়া ষ্টেসন মাষ্টারের সঙ্গে আপ্যায়িত করিয়া লইয়া আগে হইতেই কাজ অনেকটা গোছাইয়া রাখিয়াছিলেন,— আমরা আসিবামাত্র তাড়াতাড়ি গাড়ীর একটা কামরায় জিনিসপত্র বোঝাই করিয়া আমাদের সঙ্গে—আমাদের যাঁহারা পৌঁছাইয়া দিতে আসিয়াছিলেন—তাহাদের শুদ্ধ গাড়ীতে উঠাইয়া—এমন একটা হুজুক করিয়া তুলিলেন যে অন্য কেহ আর সে গাড়ীর দিকে অগ্রসর হইল না,—ষ্টেসন মাস্টার পর্য্যন্ত সেই আড়ম্বরে এমন কানা হইয়া গেলেন যে অন্য কাহাকেও তিনি আমাদের গাড়ীর দিকে কটাক্ষপাত পর্য্যন্ত করিতে দিলেন না। যখন প্রথম ঘন্টা পড়িল, আমাদের আর সকলে নামিয়া গেল—ষ্টেসন মাষ্টার দূরে চলিয়া গেলেন, কেবল আমরা চারজন মাত্র রহিলাম, তখন সক্রেটিস দাদাকে বলিলাম— "এই ষ্টেসনে যেন রক্ষা পাওয়া গেল—অন্য ষ্টেসনে যদি কেহ আসে ?"

তিনি লাঠিগাছা দেখাইয়া হাসিয়া বলিলেন—"আসিবে বই কি, একবার হাবড়া ছাড়াইলে হয়, তারপর আমার এই লাঠি আছে।"

অল্পক্ষণের মধ্যেই গাড়ী ছাড়িয়া দিল—আমরা তখনকার মত হাঁপ ছাড়িয়া বাঁচিলাম, সক্রেটিস দাদা জিনিসপত্র থিতাইয়া রাখিতে আরম্ভ করিলেন—আমরা তিনজনে আঁকু পাঁকু করিয়া চারিদিকের জানালাগুলি খুলিয়া দিয়া জানালার ধারে আসিয়া বসিলাম।

অন্ধকার রাত, উপরে অনন্ত আকাশে অনন্ত নক্ষত্র, নীচে আশেপাশে একটা গাঢ় অন্ধকার—আর সে অন্ধকারের বুকে মাঝে মাঝে জোনাকীদের লুকোচুরী খেলা, ইহা ছাড়া আর কিছুই দেখা যায় না, আর যা দেখা যায়—সে কেবল চারিদিকের একটা ছুটাছুটি ভাব। আকাশে আলোকের ছোট ছোট মুখগুলি ফুটাইয়া নক্ষত্রেরা ছুটিয়া চলিয়াছে, গাড়ীর দুই পাশ দিয়া দুইটা ভীম অন্ধকার নিঃশব্দ হুঙ্কারে ছুটিয়া চলিয়াছে—ক্ষুদ্র জোনাকীর দল সে অন্ধকারের সহিত যুদ্ধ করিতে একবার কোমর বাঁধিয়া অগ্রসর হইতেছে, আবার সভয়ে হটিয়া পড়িতেছে—কাহারো বিরাম নাই,—কাহারো বিশ্রাম নাই, চারিদিকে জীবন সংগ্রাম, চারিদিকে পাল্লা পাল্লি। অথচ আমাদের মত, আমাদের এই রেলের গাড়ীর মত উহাদের ডাক হাঁক গর্জ্জন নাই, মুখে একটা পরিশ্রমের চিহ্নও নাই, নিঃস্তব্ধে নিঃশব্দে উহারা কাজ করিয়া চলিতেছে, তাই ঐ অবিশ্রান্ত গতির মধ্যেও কি সুগভীর স্তব্ধতার ভাব, শান্তির ভাব বিরাজমান।

হঠাৎ পূর্ব্বদিকে দিগন্তের সীমানার একধারে একটুখানি শাদা আলোক দেখিতে পাইলাম, ভাল করিয়া দেখিলাম চাঁদ উঠিতেছে। গাছপালার মধ্য দিয়া একটু একটু করিয়া মুক্ত নীলাকাশে

চাঁদ ফুটিয়া উঠিল—অন্ধকার গাছপালার অবয়ব ক্রমে সুস্পষ্ট হইয়া উঠিল, গাছের তলায় তলায় ছায়া পড়িল, প্রসারিত ক্ষেত্র-প্রান্তর জ্যোৎস্নাময় হইয়া উঠিল। একটা জলাশয়ে জ্যোৎস্না পড়িয়া চিকচিক করিতে লাগিল, তাহার একপার্শ্বে চাঁদের প্রতিবিম্ব নৃত্য করিতে লাগিল—আমাদের গাড়ীর একখানা আয়নায় সেই প্রতিবিম্বিত আলোক পড়িয়া চোখ ঝলসিয়া দিবার উপক্রম করিল—আয়নাখানা আমরা নামাইয়া দিলাম। সেই জ্যোৎস্না-দীপ্ত মুক্ত সৌন্দর্য্য সংস্পর্শে আমার হৃদয় কপাট আস্তে আস্তে মুক্ত হইয়া গেল—প্রকৃতির সেই সর্ব্বগ্রাসী সৌন্দর্য্যের মধ্যে আমি আস্তে আস্তে হারাইয়া গেলাম, কত দিনের পুরাণ কথা, পুরাণ গান আমার মনের ভিতর সুখের তান তুলিল।

আর একদিন এইরূপ রেলের গাড়ীর জানালার ধারে বসিয়া কি আনন্দ হইয়াছিল, সেই কথা মনে পড়িয়া গেল, সে আজ কতদিনের কথা ? তাহার আগে আর কখনো বাড়ীর বার হই নাই—কথাটা ঠিক হইল না, দু'এক বাড়ীতে মাঝে মাঝে নিমন্ত্রণে যাইতাম—আর একবার দিন কতক গঙ্গার ধারের একটা বাগানে গিয়া বাস করিয়াছিলাম। সুতরাং তখন আমার কাছে ভূগোলের সীমা ঐ পর্য্যন্ত। তাহার পর যেদিন প্রথম, আমার কান্নামুক্ত চক্ষের সামনে বিশ্বের অনন্ত প্রসারিত মূর্ত্তি বিভাসিত হইল, প্রভাতের মুক্ত আকাশে যে দিন প্রথম সূর্য্য উঠিতে দেখিতে পাইলাম, উদার বিস্তৃত শ্যামল দিগন্ত পার্শ্বে মেঘের ন্যায় ছোট ছোট পাহাড় শ্রেণীর উপর যে দিন প্রথম সূর্য্যকিরণ প্রতিফলিত হইতে দেখিলাম, সে দিন কি আনন্দ ! আমার সে আহ্লাদ দেখিয়া—যিনি আমাকে সঙ্গে করিয়া লইয়া যাইতেছিলেন—তাঁহার প্রশান্ত দেবোপম মুখখানি যখন জ্বলিয়া উঠিল তখন যে আমার আনন্দ শতগুণ বেগে উথলিত হইয়া উঠিয়াছিল। তিনি কি তাহা বুঝিতে পারিয়াছিলেন ? তিনি হয়ত ভাবিয়াছিলেন—সে কেবল বাহিরেরই সৌন্দর্য্য দেখিয়া। তাহার পর কতদিন গিয়াছে—কিন্তু এখনো তাঁহার সে মুখচ্ছবি মনে পড়িলে হৃদয়ে একটা সুখের তরঙ্গ উঠে। তারপর কতবার রেলে চড়িয়াছি, কত নূতন দৃশ্য দেখিয়াছি—কিন্তু তেমন আনন্দ আর কখনো হয় নাই।

সে দিনের প্রতি কথা আমার মনে অঙ্কিত আছে, সেদিন বৃহস্পতিবার, মা সেজন্য কতই ভাবিয়াছিলেন, একেলে ছেলেমেয়েরা কিছুই মানে না বলিয়া কত কথাই বলিয়াছিলেন—সহস্র বিপদের সম্ভাবনা দেখিলেও এখন কেহ আর তেমন করিয়া ভাবে না—তাঁহার স্নেহ তাঁহার সঙ্গেই চলিয়া গিয়াছে।

আর,—আর একজন—আপনার বোন হইতেও আপনার যে একজন—বুকফাটা চোখের জলে বুক ভিজাইয়া বিদায় দিয়াছিল—কোথায় গেল সে ? তার আপনার ঘর চিরদিনের জন্য অন্ধকার করিয়া—কোথায় কোন ঘর সে উজ্জ্বল করিতে গিয়াছে। যে কান্না সে সেদিন কাঁদিয়াছিল তখন জানিতাম না সারাজীবন সেই কান্না কাঁদাইয়া সে নিষ্ঠুরের মত চলিয়া যাইবে।

কি কথা বলিতে কি কথা আসিয়া পড়ে, স্মৃতির আলোক সহসা মেঘে ঢাকিয়া যায়—আনন্দের গীত শোকাশ্রু হইয়া পড়ে—গীত গান আপনা হইতেই থামিয়া

আসে, তবে থাক, পুরাণ গান এইখানেই ভুলিয়া যাই।

গাড়ী একটা বড় ষ্টেসনে আসিয়া লাগিল, এতক্ষণ আমরা একটা কামরায় নির্ব্বিবাদে রাজত্ব করিতেছিলাম, এইখানে দুইজন সম্ভ্রান্ত বাঙ্গালীকে গাড়ীর অভিমুখে অগ্রসর হইতে দেখা গেল, ভাবিলাম, যাঃ! এইবার আমাদের রাজত্ব যায় বুঝি—আমরা তিনজনে মহা জড়সড় হইয়া পড়িলাম—কিন্তু সক্রেটিস দাদার সে ভাব দেখিলাম না, তিনি আমাদের দিকের জানালা-গুলা ফেলিয়া দিতে ইঙ্গিত করিয়া, নিষ্পরোয়াভাবে মুখ টিপিয়া একবার হাসিয়া লইয়া তাড়াতাড়ি ইংরাজি কোট ও হ্যাটটা পরিয়া লইলেন—অমনি সে সোনার কাটির স্পর্শে তাঁহার বাঙ্গালীত্ব যেন ঘুচিয়া গেল, তিনি দশ হাত শরীব আরো দশ হাত ফুলাইয়া দু একটা গম্ভীর হুঙ্কার ছাড়িয়া গাড়ীর দরজায় মুখ বাহির করিয়া দাঁড়াইলেন। তাঁহার সে সাহেবি বেশভূষা আর অদ্ভুত ভাবভঙ্গী দেখিয়া ছেলেগুলা হাসিয়া আকুল হইল, আমিও যে বড় বাদ পড়িয়াছিলাম এমন বলিতে পারি না। ভদ্রলোক দুইটি কামরার মধ্যে একবার চাহিয়া না দেখিয়া মেমসাব মেমসাব করিয়া নিকট দিয়া চলিয়া গেলেন—সাহেবের আড়ম্বর দেখিয়াই আর কি তাঁহাদের চক্ষুস্থির।

ষ্টেসন ছাড়াইয়া তিনি সে পোষাক ছাড়িলেন। কিন্তু দু একটা ষ্টেসনের পর আবার তাঁহার সাজসজ্জা করিতে হইল—এবার হ্যাট কোট নয়—চাপকান টুপী পরিয়া বাঙ্গালী বাবু সাজিয়া লইলেন—কেননা এবার দুইজন ইংরাজ স্ত্রী পুরুষ এইদিকে আসিতেছিল। সক্রেটিস দাদার বিশ্বাস বাঙ্গালীর গাড়ীতে পারতপক্ষে ইংরাজ উঠিতে চাহে না। এ বিশ্বাসের মূল্য কত-দূর জানি না, তবে সে ইংরাজেরা আমাদের গাড়ীতে উঠিল না বটে, জেনানা জেনানা করিয়া অন্য কামরা দেখিতে চলিয়া গেল। ইহার পর সমস্ত রাত আর কেহ আমাদের গাড়ীর দিকে আসে নাই, কিন্তু তাই বলিয়া যে সক্রেটিস দাদার অশোয়াস্তি কিছু কমিয়াছিল তাহা নহে, পরদিন শুনিলাম তিনি প্রায় সারারাত ধরিয়া জাগিয়া পাহারায় ছিলেন—শেষরাতে শুইয়া পড়িয়াছেন।

আমরা আর সকলেই সকাল সকাল শুইয়া পড়িয়াছিলাম, আর একেবারে সকাল হইলে উঠিলাম। মাঝের সময়টা যে একেবারে এক ঘুমে কাটিয়া গিয়াছিল এমন বলিতে পারি না। প্রথমতঃ, গাড়ীর ঘুমকে কিছু আর ঘুম বলা যায় না। রেলগাড়ীর ঘড়ঘড়ানীর অবিশ্রান্ত সমতান শব্দে মাথার মধ্যে ভাবনাগুলা স্বপ্ন বলিয়া মনে হয়, স্বপ্নগুলা ভাবনার আকার ধারণ করে, শেষে উভয়ে মিশিয়া একরকম জড়ভরত করিয়া ফেলে, সে অনেকটা ঘুমের মত বটে, কিন্তু যতক্ষণ কোন মুনি এরূপ অবস্থাকে ঘুম বলিয়াছেন বলিয়া কোন নজীর না পাইতেছি, ততক্ষণ আমি অন্ততঃ ইহাকে ঘুম বলিতে পারি না। যাহোক্, ঘুমাইয়া না পড়ি—রাতের মধ্যে বেশীবার জাগিয়া উঠি নাই। ষ্টেসনে আসিয়া গাড়ী থামিলে চারিদিকের ডাক হাঁক গণ্ডগোলে প্রায় এক একবার জাগিয়া উঠিতে হয়—তাহার পর গাড়ী ছাড়িয়া দিলেই আবার যে কে সেই। একবার বেশী রাতে একটা ষ্টেসনে গাড়ী থামিলে এক অদ্ভুত আওয়াজ শুনিয়া ঘুম ভাঙ্গিয়া গেল—কিন্তু কথাটা কি ঠিক ধরিতে পারিলাম না—চোখ মেলিয়া চাহিয়া দেখিলাম সক্রেটিস দাদা

তখনো শোন নাই—আমি জিজ্ঞাসা করিলাম, "কি বলিতেছে ?" তিনি বলিলেন—"পানি পাড়ে।" জিজ্ঞাসা করিলাম, " মানে কি ?" তিনি আমার এই অজ্ঞতায় এতদূর শোকান্বিত হইয়া পড়িলেন যে খানিকক্ষণ তাঁহার মুখে কোনই কথা ফুটিল না। শেষে অনেক সাধ্য সাধনার পর বলিয়া দিলেন—"পানি পাড়ে অর্থাৎ বামুনের জল।"

রাত্রের মধ্যে এই যা এক ঘটনা হইয়াছিল—তারপর যখন চোখ মেলিলাম, তখন একেবারে সকাল। প্রভাতের আলোকে বাহিরের পরিস্ফুট শ্যামল দৃশ্য যখন চোখে পড়িল—তখন কি মধুর বলিয়া মনে হইল, চতুষ্কোণ ক্ষেত্রে সবুজ শষ্য, প্রকাণ্ড প্রান্তরে সবুজ ঘাস, সবুজ গাছপালা, সবুজ লতাপাতা, আশেপাশে যে পাহাড়গুলি দেখা যাইতেছে—তাহাও সবুজ গাছে গাছে আগাগোড়া ঢাকা,—ঠিক যেন তাহা গাছেরি পাহাড়—পাহাড়গুলি এত কাছে যে তাহার প্রত্যেক পাতাটি পর্য্যন্ত চোখে পড়ে, কিন্তু তাহার নীচে যে কঠিন জমি আছে তাহার একটুও দেখা যায় না। যেখানে গাছপালা কিছুই নাই, যে চষা জমীটুকুতে এখনো একটি শষ্য অঙ্কুরিত হয় নাই, সে স্থানটিও কি তকতক ঝরঝর করিতেছে—তাহারো কি একটা কাঁচা কাঁচা—কি একটা নবীন ভাব। গাছপালার মধ্য হইতে যে বাতাসটুকু মুখে চোখে ঝাপটা দিয়া যাইতেছে—তাহারও যেন কি একটা নূতনতর নবীনত্ব আছে। এই নবীন, শ্যামল দৃশ্যের মধ্যে অধিকক্ষণ থাকিলে কলিকাতার সেই কঠিন শুষ্ক ভাব ক্রমে যেন ভুলিয়া যাইতে হয়। প্রাতঃকাল আন্দাজ ৬টার সময় আমরা লক্ষ্মীসরাই পৌঁছিলাম, এইখানে হঠাৎ দৃশ্যটা পরিবর্ত্তন হইয়া গেল, স্থলের পরিবর্ত্তে চারিদিক জলে জলময় দেখিতে পাইলাম। গাড়ীটা আমাদের একটা উচ্চ রাস্তা দিয়া চলিতেছে, তাহা ছাড়া চারিদিকে অকূল-সমুদ্র। যত দূর দেখা যায়, আর কিছু না, কেবল জল কেবল জল, জলের সীমানা দিগন্তে গিয়া এক হইয়া গিয়াছে। হঠাৎ দেখিলাম সেই অগাধ জলের এক স্থলে একটা শকুনি পাখা ছড়াইয়া বসিয়া আছে, সে যেন তাহার সেই ক্ষুদ্র পাখার মধ্যে সেই প্রকাণ্ড জলরাশিটা আচ্ছন্ন করিয়া রাখিতে চায়। দেখিয়া আমার প্রলয়ের দৃশ্য মনে হইতে লাগিল। দেখিতে দেখিতে শকুনি অদৃশ্য হইয়া গেল। মাঝে মাঝে জলে ডোবা গাছের এক একটা আগা চোখে আসিয়া পড়িতে লাগিল। দূর হইতে তাহা স্থল বলিয়া ভ্রম হয়, আবার গাড়ী নিকটে আসিবামাত্র সে ভ্রম দূর হইয়া যায়। দু এক জায়গায় সত্য সত্যই জল সরিয়া একটা দ্বীপের মত হইয়াছে। কি ভয়ানক বন্যা ! দেখিয়া হাসি খুসী সব দূর হইয়া গেল। আন্দাজ ৭।।০ টার সময় মোকামা ছাড়াইয়া আমরা উচ্চভূমিতে উঠিলাম—আর জল দেখিতে পাইলাম না। আবার সেই পুরাতন দৃশ্য,—গাছপালা—পাহাড় মাঠ ক্ষেত্র, ঢেউ খেলিতে খেলিতে চোখের উপর দিয়া চলিয়া যাইতে লাগিল। একটা কথা বলা হয় নাই, পাহাড় দেখিয়া ছেলে দুইটির আনন্দ ধরে না—বড়টি আগেই পাহাড় দেখিয়াছিলেন—ছোটটির এই প্রথম হাতে খড়ি,—সুতরাং পাহাড় দেখিয়াই তিনি চীৎকার করিয়া বলিয়া উঠিলেন—"ওকি ওকি"—আমি বলিলাম—"ঐ পাহাড়।" আমি ভাবিয়াছিলাম—এইখানেই তাঁহার জিজ্ঞাসা-তৃষ্ণাটা নিবৃত্তি হইবে—কিন্তু তিনি বলিলেন—"এই পাহাড়। তা পর্ব্বতও কি এই রকম?" কি উত্তর দিই, মুস্কিলে পড়িলাম, আমার ছেলেবেলাকার কথা মনে পড়িল, তখন

পাহাড় পর্ব্বত কল্পনা করিতে গেলেই—আমাদের বাগানের সেই ছোট মাটির ঢিবিটা মনে পড়িত—আর চিরকাল কাব্যে আকাশের সহিত সমুদ্রের তুলনা করিতে দেখিয়াছি—সুতরাং সমুদ্র ভাবিতে গেলেই আকাশ ভাবিয়া বসিতাম— অথচ আকাশটা মাটিতে কি করিয়া আসিবে—সে সম্বন্ধে মনের মধ্যে মহা গণ্ডগোল বাধিয়া যাইত, শেষ কালে বিরক্ত হইয়া খুকু রানুটিকে কোলে লইয়া জিজ্ঞাসা করিতাম—"সমুদ্র কেমন বল দেখি—" সে ছোট ছোট কচি আঙ্গুলগুলি গোল করিয়া দেখাইত—"এমনি।" তখন তাহাকে চুমো খাইয়া খাইয়া আমার সমুদ্র দেখিবার আশ মিটিয়া যাইত। যাইহোক, অনেক দিন হইতে সেরূপ বুঝাবুঝির দায় এড়াইয়াছি—তাহার পর পাহাড় পর্ব্বত সমুদ্রের সঙ্গে আমার পরিচয় হইয়া গিয়াছে। কিন্তু নিজের আনাড়ীত্ব যদিবা ঘুচিল—আবার আর এক আনাড়ীর হাতে পড়িয়া গেলাম; আমার পাহাড় দেখা ঘুচিয়া গেল—আমি বিছানায় শুইয়া পড়িয়া চোখ বুজিয়া বলিলাম—"দাঁড়া, একটু ভাবিতে দে"—কি জানি এত হাসির কথা কি বলিলাম, মেয়েটি ত ইহাতে হাসিয়া অনর্থ করিয়া দিলেন। পাশেই তাঁহার বিজ্ঞ দাদাটি বসিয়াছিলেন—তাঁহার এ উচ্ছ্বাসটা নিতান্তই বাড়াবাড়ি মনে হইল। এ সম্বন্ধে ছোট বোনের সহিত বড় ভাইয়ের মতের সম্পূর্ণ অনৈক্য, কেননা তাঁহার সকল সময় সকল কথায় এরূপ হাসি আসে না, তাঁহার উচ্ছ্বাসের প্রকৃতিটাই কিছু স্বতন্ত্র ;—তিনি পুকুরের ডোবা নৌকাখানা জলে ডুবিয়া তুলিবেন, বেসুরো হারমোনিয়ামটাকে সারিতে গিয়া একেবারেই সারিয়া ফেলিবেন—ঘড়িটা খারাব হইলে তাহাকে ভাল করিবার সম্পূর্ণ শুভ ইচ্ছা সত্ত্বেও তাহাকে ভাঙ্গিয়া বসিবেন, গ্যানোর ফিজিকস্খানা দিনের মধ্যে দশবার নাড়াচাড়া করিয়া—নানা রূপ কল করিবার ফন্দীতে আমাকে বিব্রত করিয়া তুলিবেন—তবে তাঁহার আমোদ হইবে।[২] বলিব কি তাঁহার কলের ফ্যাসাদে—বাড়ীটার বাড়ীত্ব ঘুচিয়া গিয়াছে (ঘরের ঘন্টা কলের দড়িদড়া চারিদিকে পড়িয়া বাড়ীটা যেন জাহাজের মত দেখিতে হইয়াছে) আর আমার যত কিছু অসুবিধা তাহাও একেবারে এমন দেশ ছাড়া হইয়া পড়িয়াছে যে তাহাকে সন্তুষ্ট করিবার জন্য আবশ্যক হইলেও (নূতন সৃষ্টি না করিলে) আর তাহাকে খুঁজিয়া পাওয়া যায় না।

ইহারি মত সৃষ্টিছাড়া রকমের ইহাঁর যে দু একটি বন্ধু আছেন—তাঁহাদের পাইলে আবার সোনায় সোহাগা, সে দিন উচ্ছ্বাসের আতিশয্যে— পুকুরের জল বাগানে আসে, বাগানের মাটি পুকুরে যায়, আর আমার যে সকল অসুবিধা আমি কখনো জানিতাম না—তাহা পর্য্যন্ত সে দিন রাশি রাশি আবিষ্কার হইয়া পড়ে। যাইহৌক, উপরের মত কোন একটা কাণ্ডকারখানা হেঙ্গাম হুজ্জুত কিম্বা দু চারিটা বন্ধু বান্ধব না পাইলে—তাঁহার উচ্ছ্বাসটা বড় জমে না,— সুতরাং নিরীহ ছোট্টখাট্ট একটা ব্যাপারে—কি কথায় তাঁহার বোনটিকে হাসিতে দেখিলেই তিনি বলিয়া বসেন—"তোর সকল তাতেই হাসি—"

বাস্তবিক মেয়েটির এই অতিরিক্ত উচ্ছ্বাসটা কমাইতে পারিলে আমিও পীরের কাছে সিন্নি দিয়া আসি। মেয়ের জন্য দিদিমাদের কাছে তিরস্কার খাইতে খাইতে মায়ের পর্য্যন্ত প্রাণ ওষ্ঠাগত হয়। কেননা—তিনি শত্রু মুখে ছাই দিয়া (কথাটা ঠিক সার্ব্বভৌমিক ভালবাসার

কথা নহে—বলা উচিত ছিল মিত্রের মুখে ফুল চন্দন দিয়া। পাঠকেরা কথাটা বদলাইয়া লইবেন) এখন আর ঠিক খাঁটি দুই চারি বৎসরের মেয়েটি নাই; তবু এখনো তাহার বয়সোচিত দেশোচিত বিজ্ঞতা হইল না! (আমি বলিতেছি 'হইল না' কিন্তু দিদিমারা বলেন—মায়ের শিক্ষার দোষে হইল না। মেকলেও নেটিভদের এমন বৃথা অপবাদ দেন নাই)। তাঁহার বিজ্ঞতা যে একেবারে নাই—তাহা বলিতেছি না,—তবে তাঁহার যেরূপ বিজ্ঞতা দেখা যায় সেও এমন নূতনতর যে সে ফ্যাসানটা বিজ্ঞতার বাজারে এখনো চলে নাই। সুতরাং সে বিজ্ঞতাটুকু কাহারো চোখে পড়ে না—তাহার অভাবটাই সকলে দেখিতে পান। তিন চার বছরের ছোট ছেলে মেয়ে পাইলে তিনি এখনো তাহাদের সহিত খেলা করিতে বসেন—পরিচিত অপরিচিত সকল লোকের কাছেই, কোনদিন ঘরে বেগুণপোড়া দিয়া ভাত খাইয়াছি—এবং তাহার কোনটা বা কানা ছিল, তাহা অসঙ্কোচে প্রকাশ করেন। আর হাসির কথা ত আগেই বলিয়াছি, এমন কি—ভদোচন্দ্রকে কথা কহিতে শুনিলে আর হাঁদারামকে হাঁটিয়া যাইতে দেখিলে পর্য্যন্ত তিনি হাসিয়া কুটিকুটি হন। কেবল ইহা হইলেও রক্ষা ছিল, বিশ্বের কাহারো যাহাতে হাসি আসে না—এমন অনেক বিষয় তাঁহার মহা হাস্যকর বলিয়া মনে হয়। ঝকমারী করিয়া একবার আমি গল্প করিয়াছিলাম যে "প্রথম যখন আমি রেলের গাড়ীতে উঠি তখন পাল্কী গাড়ীর কাছে নামাইয়াছিল—আমি পালকি হইতে গাড়ীতে চড়িলাম"—এই গল্পটা তাঁহার এতদূর অদ্ভুত ঠেকিয়াছে যে সে কথা মনে পড়িলে এখনো তিনি হাসিয়া বাঁচেন না। তাঁহার মতে এমন হাসির কথা, এমন লজ্জার কথা ভূ-ভারতে নাই।

প্ল্যাটফর্ম্মে পালকীখানার প্রতি রাজ্যের লোকের চোখ পড়িয়া যে একটা অদ্ভুত ব্যাপার হইয়াছিল—তাহাতে যে আমি লজ্জায় মরিয়া যাই নাই—ইহাতেই তিনি আশ্চর্য্য হন। এ বড় নূতনতর লজ্জা! আমরা ত এরূপ লজ্জার মর্ম্ম গ্রহণ করিতে পারি। আমরা ত জানি লোকের মধ্যেই লজ্জা করে। আমার মনে আছে প্রথম যে রাত্রে লোকজন জনতার মধ্যে আমি ষ্টেসনে নামি, আমার কিরূপ লজ্জা কিরূপ হৃৎকম্প হইয়াছিল, বেড়াইবার সমস্ত সুখটা যেন এক মুহূর্ত্তে একেবারে অন্তর্হিত হইয়াছিল। তাহার পর এতবার গাড়ী উঠিয়াছি, এখনো ষ্টেসন দিয়া গাড়ীতে উঠিবার সময় কেমন যে একটা অশোয়াস্তি উপস্থিত হয়—তাহা কোনক্রমেই কাটাইয়া উঠিতে পারি না। দেখিতে দেখিতে সমাজে কি পরিবর্ত্তন! কে জানে দিনকতক পরে আরো কি হইবে!

এখন বাজে কথা ছাড়িয়া আসলে আসি। মেয়েটির হাসি শুনিয়া সক্রেটিস দাদা—কি ব্যাপার বলিয়া শয্যা হইতে গাত্রোত্থান করিলেন। কি ভাবিয়াছিলেন তিনিই জানেন, চারিদিকে চাহিয়া আশ্বস্ত হইয়া ছেলেদের কাছে আসিয়া বসিলেন, তারপর নানারূপ ভণিতা করিয়া গল্প আরম্ভ করিলেন, তাঁহার রঙ্গ ভঙ্গ দেখিয়া মেয়েটির ত কথাই নাই, ছেলেটি শুদ্ধ হাসিয়া অস্থির হইল, হাসির এই অট্টগোলে আগেকার কথাটা একেবারেই চাপা পড়িয়া গেল, আমি নিশ্চিন্ত হইয়া উঠিয়া বসিলাম। দেখিলাম চারিদিকে বেশ রোদ হইয়াছে। দূরে গাছপালার ভিতর পাতার কুটিরগুলি গায় গায় ঘেঁসাঘেঁসি করিয়া রোদ পোহাইতেছে; বাতাসের শৈত্যটা

ইহার মধ্যেই এত মৃদুতর—এত কোমলতর হইয়া পড়িয়াছে যে ঠিক যেন বসন্তের বাতাস বলিয়া মনে হইতেছে। বামে মাঠের মধ্যে পাশাপাশি চতুষ্কোণ তিন চারিটি ক্ষেত্র জমীতে দুইজন করিয়া কৃষক হাতে গোল গোল ছোট ছোট দাণ্ডা ধরিয়া এক এক জোড়া বলদকে লাঙ্গল চষাইতেছে। মাঝে মাঝে তাহাদের লাঙ্গুল মলিতে মলিতে গান ধরিতেছে। ডাইনে ঠিক গাড়ীর রাস্তার পাশে একজন কৃষক বালক একপাল গরু পশ্চাতে রাখিয়া গাড়ীর পানে চাহিয়া আছে, বুঝি গাড়ীটা চলিয়া গেলেই সে এই রাস্তা দিয়া চলিয়া যাইবে। স্থানে স্থানে কেমন ঐ তাল গাছের কুঞ্জ, সরু সরু লম্বা ডালের আগায় বড় বড় পাতার মুকুট—কি সুন্দর দেখিতে। সুবিস্তৃত মাঠে কোথায় বা বড় বড় গাছের দলে দলে আলিঙ্গন, কোথায় বা এক একটি বড় গাছ সুবিস্তীর্ণ ক্ষেত্র সমুদ্রের মধ্যে দিশাহারা একাকী দাঁড়াইয়া।

দেখিতে দেখিতে একটা ছোট পাহাড়কাটা রাস্তা দিয়া ট্রেন চলিয়া গেল, একটা নদী ছাড়াইয়া আসিলাম, সম্মুখে ঐ একটা জলাশয় রৌদ্রকিরণে চিকচিক করিতেছে। ময়লা কাপড় পরা মোটাসোটা নথ নাকে একজন ধোপানি জলে হাঁটু ডুবাইয়া একখানা কাঠের উপর ধপাস ধপাস করিয়া কাপড় কাচিতেছে। পরের দোষ ধরা লোকের মত সে পরের ময়লা পরিষ্কার করিয়াই জীবন কাটায়, নিজের ময়লা ধুইবার আর আবশ্যক দেখে না। পুকুরটাকে দেখিয়া মনে হইতে লাগিল ক্ষপ করিয়া একটা ডুব দিয়া আসি—তবু এখনো গাড়ীটা কিছুই গরম হয় নাই—কিন্তু গরমের সময় রেলগাড়ীতে বসিয়া নদী পুকুর দেখিলে কি ভয়ানকই স্নান করিতে ইচ্ছা যায়।

এই সকল দেখিতে দেখিতে আমরা ক্রমাগত অগ্রসর হইতেছি, গাছপালা জলাশয় প্রান্তর সমস্ত লইয়া দিগন্ত চক্রাকারে যেন আমাদের সঙ্গে সঙ্গে ঘুরিয়া ঘুরিয়া চলিতেছে।

১১টার সময় আমরা দানাপুরে পৌঁছিলাম। দানাপুরে আগে হইতেই আমাদের জন্য ভাত ব্যঞ্জন প্রস্তুত করিয়া রাখিতে বলা হইয়াছিল, গাড়ি ষ্টেসনে লাগিতেই হাঁড়ি হাঁড়ি অন্ন ব্যঞ্জন আসিয়া উপস্থিত। সক্রেটিস দাদা হাঁড়িগুলি দরজার ধারে গুছাইয়া রাখিয়া ছেলেটিকে সঙ্গে লইয়া ষ্টেসনে স্নান করিতে নামিলেন—এখানে আধঘন্টা আন্দাজ গাড়ী থাকে। যদিও চারিদিকের জানালা দরজা আমাদের বন্ধ ছিল, তবু ভয় হইতে লাগিল, কেহ পাছে আসিয়া পড়ে। ঘরের হাঁড়ি কলসিগুলা যে আমাদের রক্ষকের কাজ করিতেছে তাহা তখন জানিতাম না। একটু পরে একজন ইংরাজ দরজাটা আধখোলা করিয়াই দরজাটা আবার দুম করিয়া ফেলিয়া দিল। ঘরের ভিতর কে আছে বা কি আছে তাহা দেখা পর্য্যন্ত সে আবশ্যক বোধ না করিয়া জেনানা জেনানা করিয়া চলিয়া গেল। আর কিছু নহে, সমুখের হাঁড়ি কলসিগুলা তাহার নজরে পড়িয়াছিল। দানাপুর ছাড়াইয়া দুপুরের পর আমরা ভাত খাইতে বসিলাম—কিন্তু রেলের ঝনঝনানি আর কয়লার গুঁড়া ও গরম বাতাস খাইয়া পেট এমন ভরিয়া গিয়াছিল, যে আর কিছু খাইবার বড় আবশ্যক ছিল না, ইহা ছাড়া সকালবেলা আমরা অল্পস্বল্প দুধ রুটিও খাইয়া লইয়াছিলাম। দানাপুরের পর বকসার, এইখানেই আমাদের লেপ্টেনেন্ট গভর্ণরের বাঙ্গালার সীমা, কিন্তু আসল বাঙ্গলা অনেক আগে ছাড়াইয়াছি। এখানে আমাদের বামে বহুদূর

বিস্তৃত শ্যামল ঘাসপূর্ণ প্রান্তর দেখা যায়—এইখানে আগে গভর্ণমেন্টের ষ্টাড-ব্রেড ঘোড়ার কারখানা ছিল। যাই হৌক, দুপুরটা ত কাটিয়াছে—সক্রেটিস দাদার ষ্টেসনে ষ্টেসনে বহুরূপী সাজা দেখিয়া আর ছেলেদের সঙ্গে ছেলে হইয়া বিকালটাও একরকমে কাট কাট হইল। মৃজাপুরে পৌঁছিয়া আমরা এলাহাবাদে নামিবার জন্য প্রস্তুত হইব ভাবিলাম, কিন্তু অতটা সবুর সহিল না, চুনারে গাড়ী থামিবামাত্র আমরা নামিবার উদ্যোগ আরম্ভ করিলাম; চুনারের আসল নাম চণ্ডালগড়। চণ্ডালগড় পাহাড়ের উপর একটি চমৎকার দুর্গ, এই দুর্গে দিলীপ সিংহের মাকে ইংরাজরা বন্দী করিয়া রাখেন।[৩] চুনারে বড় সুন্দর মাটির পুতুল—মাটির জিনিসপত্র পাওয়া যায়। চুনারের পর মৃজাপুর। মৃজাপুরে একটি ছোট পাহাড়ের উপর একখানি ধবধবে কি সুন্দর বাড়ি! ক্রমে যতই বোদ পড়িয়া আসিতে লাগিল যতই এলাহাবাদের দিকে অগ্রসর হইতে লাগিলাম, আমাদের কথাবার্ত্তাও তত কমিয়া আসিতে লাগিল, শেষাশেষি সকলেই নিঃঝুম নিস্তব্ধভাবে ঔৎসুক্যপূর্ণ হৃদয়ে বসিয়া কেবল ষ্টেসন গুণিতে লাগিলাম। গাড়ীতে ষ্টেসনই ঘড়ির কাজ করে।

ক্রমে সন্ধ্যা হইল, গাড়ী নইনি ছাড়াইয়া আসিল, হঠাৎ একটা নূতন রকম গম্ভীর গুম গুম শব্দ আমাদের কাণে গেল, বুঝিলাম যমুনা পুলের উপরে গাড়ী আসিয়া পড়িয়াছে—দেখিলাম নীচে যমুনার কাল জল থই থই করিতেছে—আবার সে শব্দ থামিয়া গেল—সে জল অদৃশ্য হইল, আমরা এলাহাবাদ ষ্টেসনে আসিয়া পঁহুছিলাম।

## ২

আমাদের বাঙ্গালার কাছাকাছি একটি মন্দির আছে, সেদিন ভোরের বেলায় সেই মন্দিরের রসানচৌকিতে প্রভাতরাগিণী বাজিয়া উঠিয়াছিল, এখনো বাজে, কিন্তু সেদিন সেই গানে হৃদয় যেমন পূর্ণ হইয়া উঠিয়াছিল, এখন আর তেমন হয় না।

সেদিন সে রাগিণীতে ছোট তিনটি ভাই বোনের মধুর কণ্ঠতান শুনিতে পাইয়াছিলাম, তাহাদের হৃদয়ের আনন্দপ্রবাহ সেদিন সঙ্গীত হইয়া ঐ গানের প্রাণে তরঙ্গ তুলিয়াছিল—তাই সেদিনকার প্রভাতরাগিণী তেমন মধুর লাগিয়াছিল,—অন্তর বাহির পূর্ণ করিয়া তেমন উথলিয়া উঠিয়াছিল; —তাহারা চলিয়া গিয়াছে, তাহাদের সঙ্গের সে হাসি, গান, আমোদ আহ্লাদ—যাহাতে এখানকার সকলি মধুর হইয়া, আলো হইয়াছিল—তাহা সঙ্গে লইয়া তাহারা চলিয়া গিয়াছে, তাই ঐ বাঁশি আর এখন তেমন সুরে বাজে না, প্রভাতে এখন আর তেমন সৌন্দর্য্য নাই।

তাহারা আর যাহা সঙ্গে আনিয়াছিল—সব লইয়া গেল, কেবল আমাকে একাকী ফেলিয়া গেল। সময়ের আজ্ঞা বড় নিদারুণ, তাহার কাছে স্নেহ মমতা নাই। তাহাদের সময় হইয়াছিল—তাই তাহারা আমার জন্য অপেক্ষা করিতে পারিল না; আমার সময় হয় নাই—আমি এখনো

পিছনে পড়িয়া আছি; উৎসুক প্রাণে সময়ের মুখপানে চাহিয়া সেই সুখের মিলনের দিনের জন্য অপেক্ষা করিতেছি, আর সেইরূপ আর একটা দিন যে চলিয়া গিয়াছে তাহার কথা মনে করিতেছি।

সেদিনকাব প্রভাত কি মধুর প্রভাত, সেদিন স্নেহ প্রেম ভক্তি একত্র মিলিয়া বাগানের রাশি রাশি গোলাপ ফুল হইয়া উঠিয়াছিল, সেদিন প্রেমপূর্ণ হৃদয়ের আনন্দ কিরণ তরুণ সূর্য্যরশ্মিতে উচ্ছ্বসিত হইয়া, বাগানেব লতা পাতার ফুল ফলের শিশিরকণার উপর ঝলমল করিয়া উঠিয়াছিল, সে শিশিরকণাও যেমন আর কিছু নহে বহুদিন পরে প্রিয়জন মিলনের বিমল প্রেমাশ্রু। সেইদিনকার সেই সৌন্দর্য্যময়, লাবণ্যময়, প্রেমময় প্রভাতে ফুলের পরিমলের সঙ্গে সঙ্গে আমার হৃদয়ও অনন্ত পরিমলেব বাষ্পে উত্থিত হইয়াছিল, তাই সেদিন এত মধুর বলিয়া বোধ হইয়াছিল।

সেই এক প্রভাত, আর আজ এই এক প্রভাত। আজও প্রভাত হইয়াছে, কিন্তু যাদের লইয়া প্রভাতের সৌন্দর্য্য, এ প্রভাতে তাদের কিছুই নাই, প্রভাতের সে ফুল নাই, সে মধুর বাতাস নাই, সে উষার হাসি নাই। প্রভাতের আলো—প্রভাতের প্রাণ যে সূর্য্য—সে আজ মেঘের মধ্যে লুকাইয়া, অথচ প্রভাত হইয়াছে। প্রভাতের এই দুর্দ্দশা দেখিয়া আমার শুদ্ধ প্রাণ কেমন করিয়া উঠিতেছে। আজ বলিয়া নহে, ক্রমাগত আজ ৮।১০ দিন হইতে এইরূপ মেঘের মধ্যে সূর্য্য উঠিয়া মেঘের মধ্যেই অস্ত যাইতেছে। সাধারণতঃ উত্তর-পশ্চিম অঞ্চলে মেঘ বৃষ্টি বাদল বাঙ্গলাদেশ অপেক্ষা একেই অনেক কম, তাহার পর শীতকালে ক্রমাগত এতদিন ধরিয়া এরূপ বৃষ্টি হওয়া এদেশের পক্ষে নিতান্তই নূতন ব্যাপার, গরীব দুঃখী গরু বাছুরের কি ভয়ানক কষ্ট! সারাদিনই প্রায় বৃষ্টি হইতেছে, দুপুর বেলা বৃষ্টি একটু ধরে, আকাশটা একটু পরিষ্কার দেখায়, নিরাশ হৃদয়ের আশার মতন চারিদিকটা একটু প্রসন্ন দেখায়, কিন্তু অল্পক্ষণের মধ্যেই আবার যে কে সেই হইয়া পড়ে। এই হাসিহীন, আলোহীন অন্ধকার প্রভাতের মুখের পানে ত আর চাওয়া যায় না, এই মলিন দিনগুলার দিকে চাহিয়া আমরাও ক্লান্ত হইয়া পড়িয়াছি, প্রতিদিন সূর্য্যের মুখ দেখিবার জন্য আকুল হইয়া উঠিতেছি, প্রতিদিনই নিরাশ হইয়া পরদিনের জন্য আবার আশায় থাকিতেছি। আশার এই অনিশ্চিততার মধ্যে পড়িয়া আশাটাও এমন কষ্টকর বোধ হইতেছে যে—'আশাতেই মানুষের সুখ' এই যে পুরাতন জ্ঞানী বচনটি, ইহার প্রতিও আর আস্থা রাখিতে পারিতেছি না, বরঞ্চ বিপরীতই মনে হইতেছে, এরূপ আশা অপেক্ষা একেবারে নিরাশাও ভাল। আমি যদি বৃষ্টির প্রথমেই জানিতে পারিতাম যে এক আধ দিন নয়, এমন গোটা দশ দশ দিন—কি আরো বেশী—এই অন্ধকারের মধ্যেই বাস আমার অদৃষ্ট লিখন, তাহা হইলে আর কিছু না হউক প্রতিদিনকার এই আশার সুখ ভোগ হইতে রেহাই পাইয়া বাঁচিতাম। আমি ত বলি নিশ্চিৎ কষ্ট যাহা সহিতে হইবেই জানি—তাহা অপেক্ষা অনিশ্চিতের কষ্ট আরো ভয়ানক, মৃত্যুভয় আর কি সেইজন্যই শ্রেষ্ঠ ভয়।

তবে আমার এইরূপ মনে হইতেছে—বলিয়া সকলেরই যে এইরূপ মনে হইবে তাহা নাও হইতে পারে। এমনও লোক থাকিতে পারেন—যিনি অনবরত দশ দিন এই অন্ধকারের

মধ্যে থাকিতে হইবে আগে থাকিতে জানিলে একেবারেই চারিদিক অন্ধকার দেখিতেন। তিনি বলিতে পারেন— "আশা আছে বলিয়াই নিরাশার বিরক্তি সহা যায়—অদৃষ্টের অন্ধকার জানা হইতে না জানাই ভাল। ইত্যাদি"

কিন্তু তিনি বলিলেও আমি যে কথাটা মানিয়া লইব এমন হইতেই পারে না। হ্যাঁ পক্ষে কথাটা সত্য হইতে পারে, লোকেও একথাটা যুক্তির আকারে দেখিতে পারে—কিন্তু যতক্ষণ আমি ইহা সত্য বলিয়া না মানি ততক্ষণ ইহা সত্যই হইতে পারে না। বরঞ্চ আমি ইহা হইতে এইরূপ স্বীকার করিব—যে, একই জিনিস ভিন্ন ভিন্ন ইচ্ছার সাজে ভিন্ন ভিন্ন রূপে দেখিতে পাওয়া যায়, তাহা ভিন্ন একথার অন্য কোনরূপ গুরুত্ব আছে ইহা আমি আদপেই মানি না। লোকে আমার এই দৃঢ়তাকে একগুঁয়েমি, কুতর্ক, স্ত্রীলোকের যুক্তি, প্রভৃতি নানারূপ নামে অভিহিত করিয়া থাকে, কিন্তু আমি ইহাকে মনুষ্যত্ব বলি, আর যাহারা এই উচ্চ মনুষ্যত্ব হইতে বঞ্চিত তাহারা যে কেবল হিংসার জ্বালাতেই এইরূপ করিয়া বলে, সে বিষয়েও আমার সংশয় মাত্র নাই, বুদ্ধিমান মাত্রেরই সংশয় থাকিতে পারে না। কিন্তু আমার একটি ঝগড়াটে যে বন্ধু আছেন তিনি বুদ্ধিমান—ঠিক হইল না—বুদ্ধিমতী হইয়াও আমার একথা মানিতে চাহেন না, (ইহাতে এই প্রমাণ হইতেছে—আমার কথায় যাঁহারা সংশয় করেন—-তাঁহারা নির্ব্বোধ শুধু নন্—আবার ঝগড়াটে)। আমার এই কথা শুনিলেই তিনি এমন অধৈর্য্য হইয়া উঠেন, তাঁর তর্কের বস্পটা এমন উত্তেজিত হইয়া উঠে—যে তখন তাঁহার ছোট ছোট ঠোঁট দুখানির ভিতর দিয়া অনবরত খই ফুটিতে থাকে, আর বড় বড় চোখ দুটি উত্তরোত্তর লাল হইয়া উঠে। কিন্তু তাহাতে ডরাইয়া আমি যে আমার মতের তিল-চুল তফাতে গিয়া পড়ি এমন নয়। তবে সে চোখ রাঙ্গানির একটা ফল হয় এই, তাহা দেখিলে আমার কলিকাতার রৌদ্রময় দিনগুলা মনে পড়িয়া যায়, এই বাদলার দিনেও তাহাতে আমাকে একটু গরম করিয়া তোলে, সুতরাং অবকাশ পাইলেই মাঝে মাঝে আমি তাঁহার সহিত তর্ক করিতে বসি।

আজ এখনো বৃষ্টি আরম্ভ হয় নাই কিন্তু আকাশে মেঘ, আর নীচে চারিদিকে কুয়াসা, এ বড় বিশ্রী অন্ধকার, অন্ধকারের ঠিক এ রকম একগুঁয়ে গুমসা মূর্ত্তি কলিকাতায় দেখিয়াছি মনে হয় না। রৌদ্রের দিনে আমাদের বাঙ্গালার মাঠের সীমান্তে বড় বড় গাছগুলি কেমন চক্রাকারে সুন্দর সাজিয়া থাকে—আজ তাদের চিহ্নও নাই। ক্ষেত্রের অড়হর, ভ্যারেণ্ডা, যওয়ারির বিস্তীর্ণ বন একেবারে ধূমাচ্ছন্ন; এই ধূম-সমুদ্রের মধ্যে আমাদের বাঙ্গলাটা যেন একটা জাহাজ বলিয়া মনে হইতেছে। সম্মুখের পাতকুয়াটা হইতে চাকরদের কপিকলে জল তুলিবার অবিশ্রান্ত ঘড়ঘড়ানি, আর নিকট দিয়া ট্রেন যাইবার ধকধকানিতে এই জাহাজিভাবটা যেন মনে আরো ভাল করিয়া বসিতেছে। জানালা দিয়া বাঙ্গলার আশে পাশের যে দুই একটা আম পেয়ারার গাছ চোখে পড়িতেছে—মনে হইতেছে, উহারা যেন এক একটা দ্বীপ, আর বাগানের ধারের ঐ যে কাশবনের মাথার সাদা সাদা শিষগুলি কুয়াসা মাখা হইয়া অস্পষ্টরূপে মাঝে মাঝে ঈষৎ দুলিয়া দুলিয়া উঠিতেছে, উহা যেন অদৃশ্য নৌকার পাল, উহার ওদিকে আর কিছুতেই দৃষ্টি চলে না।

দিনটা এমনি বিশ্রী, পাখীপাখালিগুলাও আজ ঘরের বাহিরে হইতে চায় না, পরিষ্কার দিনে রোজ এ সময় সমুখের ঐ আম গাছে একটি কেমন রংচঙ্গে পাখী লম্বা পুচ্ছ নাচাইয়া শিষ দিত, কদিন হইতে তাহাকে আর মোটেই দেখিতেছি না। আমি রোজ সকালে জানালার সম্মুখে ছোলা ছড়াইয়া দিই, রাজ্যের পাখী আসিয়া খাইতে আরম্ভ করে, আজ অনেকক্ষণ হইতে যেখানকার ছোলা সেইখানেই পড়িয়া আছে, একটি কাকও তাহা খাইতে আসে নাই, কেবল দু একটা কাঠবিড়ালি মাঝে মাঝে ঐখানে আসিয়া চকিত দৃষ্টিতে চারিদিক পানে চাহিয়া দুই একটা ছোলা মুখে লইয়া পলাইতেছে।

এই আবার বৃষ্টি আরম্ভ হইল, পূর্ব্বে কি পশ্চিমে বলিতে পারি না—একটা কনকনে বাতাসের ঝাপটাও বহিতে আরম্ভ হইল, বাতাসের সঙ্গে সঙ্গে কুয়াসাগুলা মেঘের মত কেমন উড়িয়া উড়িয়া যাইতেছে, বাতাসে আমার হাত এমনি কনকন করিয়া অবশ হইয়া পড়িতেছে, যে মাঝে মাঝে লেখা অসম্ভব হইয়া উঠিতেছে,—হাত খানিকক্ষণ গবম না করিয়া আর লেখা যায় না,—মনে হইতেছে ঘরে আগুণ থাকিলে ভাল হইত, কিম্বা মুড়ি সুড়ি দিয়া বিছানায় পড়িয়া যদি দিনটা কাটাইতে পারিতাম তাহা হইলেও মন্দ হইত না। আমি আর কখনো এরূপ শীত ভোগ করিয়াছি এমন মনে পড়ে না, রাত্রে একটা লেপ—একটা বালাপোষ, দুই জোড়া কম্বল—(আসলে চারখান হইল) গায়ে দিয়াও আমার শীত ভাঙ্গে না—আবার খানিক রাতে তার উপব আর কিছু চাপাইতে হয়। কলিকাতায় বসিয়া এ শীত ঠিক বুঝা যায় না, তরল হৃদয় সুখী ব্যক্তিরা সুখের রাজ্যে বসিয়া যতটুক পরের দুঃখ অনুভব করিতে পারে—আমার মনে হয়—কলিকাতায় বসিয়া এ শীত ততটুকুর বেশী আর বুঝা যায় না। যাঁহারা ইংলণ্ডে গিয়াছেন তাঁহারা বলেন, ইংলণ্ডের শীতকাল অনেকটা এই রকম। এই কথাটা শুনিয়া অবধি এত ঠাণ্ডার মধ্যেও প্রাণটা আরো একটু বেশী রকম ঠাণ্ডা হইয়াছে, হইলই বা বৃষ্টি বাদল কুয়াশা শীত,—ইংলণ্ডে না গিয়াও ইংলণ্ড ভোগ করিতেছি—এ কি কম সৌভাগ্যের কথা!

কিন্তু এখানকার শীতে আমার যত কষ্ট হয় এ-দেশের লোকের তা হয় না—তাহারা আমার শীত দেখিয়া অবাক হয়। এই শীতে এদেশে অনেকে একেবারে বাহিরে পড়িয়া থাকে। দেখিয়া আমাব অত্যন্ত কষ্ট হয়, কিন্তু যাঁহারা অনেক দিন এদেশে আছেন তাঁহারা বলেন, এদেশের ছোট লোক বলিয়া নহে, বড় লোকেরাও ঘরের ভিতর শোয় না। মোটা মোটা লেপ মুড়ি দিয়া খোলা বারান্দায় শোওয়া এখানকার একটা দস্তুর, ছেলেবেলা হইতে এদেশের সকলের এইরূপ অভ্যাস। তবে যাহারা গরীব তাহারা অনেক সময় গাছতলায় থাকে, বড় লোকেরা বারাণ্ডায় থাকে এই মাত্র নাকি তফাৎ।

এই শীতের উপর রাতে আর এক উৎপাৎ—চোরের ভয়। এদেশের লোকের বাঁচিয়া কি সুখ আমি ত ভাবিয়া পাই না। তবে আমি ভাবিয়া পাই আর নাই পাই তাহাতে যে তাহাদের কিছু আসে যায় না, তাহাতে যে তাহাদের বাঁচিবার কোন ব্যাঘাত জন্মে না, বা তাহাদের জীবনের মূল্য ধনীদিগের অপেক্ষা একতিলও কমিয়া যায় না, এমন প্রমাণ প্রত্যহ অজস্র পাইতেছি, আর ইহা হইতে অনেক ভাবিয়া চিন্তিয়া এই সিদ্ধান্তে আসিয়াছি—যে, সুখই জীবন

অর্থাৎ সুখের জন্যই জীবন—এ কথাটা ঠিক কথা নহে, জীবনের জন্যই জীবন অর্থাৎ বাঁচাতেই সুখ—ইহাই খাঁটি কথা, নহিলে এত দীন দুঃখী আতুর এত দিনে মরিয়া যাইত।

আমাদের বাঙ্গলাটা আবার যেরূপ মাঠের মধ্যে তাহাতে এখানে চোরের ভয়টা আরো কিছু জবর রকম। শুনিতে পাই চারিদিক হইতে চুরি করিয়া আনিয়া আমাদের বাঙ্গলার পূর্ব্বদিকের মাঠে আসিয়া চোরেরা ভাগ বাটরা করিত, এ-স্থানটা তাদের একটী আড্ডাস্থান। আর পুলিস ইহা জানিয়াও তাহাদের কিছু বলে না। সেই জন্য প্রথম প্রথম এই বাঙ্গালায় লোক আসিলেই চোরেরা উৎপাৎ করিয়া তাড়াইয়া দিতে চেষ্টা করিত। তবে বন্দুকের ভয়ে ও গৃহ-স্বামীর সতর্কতায় এবারটা তাহারা কিছু জব্দে পড়িয়াছে, তবু নাকি আমরা আসিবার আগে খোদ চৌকিদারকে লাঠি মারিয়া তাহার ঘর হইতে চুরী করিয়া লইয়া গিয়াছে। যাই হৌক, আমরা আসিয়া অবধি এ পর্য্যন্ত আমাদের বাঙ্গলায় চুরী হয় নাই, তবে ভয়টা যে ছাড়িতেছে তাহা নহে, কেননা চাকরদের কাছে চোর আসিয়া পলাইবার কথা আর তাহা ছাড়া আমাদের বাড়ীর কাছের অন্ধখানার বেচারী গরীবদের ঘর হইতে চুরী যাইবার কথা প্রায়ই ত শুনিতে পাই। এইরূপ চুরীর কথা শুনিলেই আমার মনে হয় যে চোরগুলা নিতান্তই বোকা চোর, যদি চুরীই করিতে হয় ত তাহারা লাট সাহেবদের ঘরে চুরী না করিয়া—বেচারা গরীবদের ঘরে চুরী করে কেন? শুনিলাম তাও নাকি চোরেরা বাকী রাখে নাই, একবার নাকি এখানকার লেপ্টেনেন্ট গবর্ণরের ক্যাম্পে বড় আশ্চর্য্য রকম চুরী হইয়াছিল।

মফস্বলের এক বিস্তীর্ণ মাঠে ছোটলাটের ক্যাম্প পড়িয়াছে, মেলাই তাম্বু, উট, ঘোড়া, গরু, গাড়ী, সিপাই শান্তিরি—লোকজনে ক্যাম্প ভরপুর। ক্যাম্পের বাবুদের সালরুমাল সাহেবদের ঘড়ি চেন, চাঁদির বাসন, ভাল ভাল কাপড়, জিনিসপত্র, নগদ টাকা—এই সব দেখিয়া চোরেদের মহা লোভ পড়িয়া গেল। কিন্তু খোদ লাট সাহেবের ঘরে চুরি করা ত সহজ কথা নয়, অষ্টপ্রহর শস্ত্রধারী প্রহরীরা চারিদিক চৌকি দিতেছে, তাম্বুর কাছাকাছি এমন জঙ্গল-টুকও নাই যাহাতে লুকাইয়া ক্ষণকালের জন্যও প্রহরীদের দৃষ্টি এড়ান যাইতে পারে—সুতরাং চোরেরা মহা মুস্কিলে পড়িল, কিন্তু তবুও হতাশ হইল না। দু'চার দিন ধরিয়া ক্যাম্পের বাহিরে দূরে দূরে ঘুরিয়া ঘুরিয়া সন্ধান ও উপায় বাহির করিতে লাগিল—তাহার পর একদিন অন্ধকার রাতে এক একটা মস্ত মস্ত গাছের ডাল কাটিয়া, তাহা হাতে লইল, এবং এক এক জনে স্বতন্ত্র হইয়া সেই বিস্তীর্ণ মাঠে এক একটা ছোট গাছের মত একটু একটু করিয়া অগ্রসর হইতে লাগিল। কিন্তু তাহারা পাহারার মধ্যে আসিয়া পড়িবার আগেই ক্যাম্পের কুকুরেরা চীৎকার করিতে করিতে তাহাদের নিকটবর্ত্তী হইল, কুকুরের হাত হইতে নিস্তার পাইবার জন্য আগে হইতেই চোরেরা উপায় ভাবিয়া আসিয়াছিল, যেই কোন কুকুরকে তাহাদের কাছাকাছি আসিতে দেখে তাহারা বিষমাখান মিষ্টান্ন ফেলিয়া দেয়, কুকুর তাহা খাইতে আরম্ভ করিয়া চুপ করে, তাহার পর একেবারেই চুপ হইয়া পড়ে। সিপাইরা কুকুরদের প্রথম চীৎকারে একবার এদিক ওদিক দেখে, গাছ ছাড়া আর কিছুই দেখিতে পায় না, বিশেষ কুকুরদেরও পরে চুপ করিতে দেখিয়া তাহাদের আর সন্দেহও থাকে না। এইরূপে তাহারা কুকুরদের হাত

ছাড়াইয়া ক্রমে ক্রমে প্রহরীদেরও হাত ছাড়াইল। প্রহরীরা পায়চালি করিয়া পাহারা দিতে দিতে যখন চোরেদের সম্মুখীন হইয়া চলে তখন চোরেরা নিস্তব্ধে গাছের মত দাঁড়াইয়া থাকে, আর যেই প্রহরীরা মুখ ফিরাইয়া চলিতে থাকে তাহারা অমনি অগ্রসর হয়। এইরূপে তাহারা কলে-কৌশলে প্রহরীদের নিরস্ত করিয়া খোদ লেপ্টেনেন্ট গবর্ণরের তাম্বু হইতে চুরি করিয়া স্বচ্ছন্দে নাকি পলায়ন করিল। শোনা যায়, একবার এখানে মিউনিসিপালিটির আফিস হইতেও এইরূপ একটা ভয়ানক চুরি হইয়া যায়। মিউনিসিপাল আফিসের নিকটেই মেজিষ্ট্রেট কালেক্টর প্রভৃতির আফিস, পুলিস পাহারার স্থান,—তবু স্বচ্ছন্দে চোরেরা আফিসের ভিতর হইতে—আট দশ জন লোকের তুলিতে কষ্ট হয়, এমন একটা লোহার সিন্ধুক তুলিয়া দূর মাঠে আনিয়া ফেলিয়া রাখিয়া যায়।

এই চোরের হেঙ্গামে এখানে রীতিমত চৌকিদার চাকর না রাখিলে চলে না। পাশি বলিয়া একরকম ছোট জাত আছে, তাহারাই নাকি বেশীর ভাগ চোর ডাকাতি করে, আর তাহারাই আবার চৌকিদার। যাদের ঘরে তাহারা চাকর থাকে তাদের ঘরে নাকি চোরের উৎপাৎ হয় না, এইরূপ ত লোকেদের একটা বিশ্বাস। আমাদের দুইটা চৌকিদারই পাশি। তাহাদের মধ্যে একজন চৌকিদারের জীবনটা নিতান্ত নভেলি রকম।

একদিন ঘরে বসিয়া আছি, জানালার কাছ দিয়া একটি যুবতী স্ত্রীলোক করুণ স্বরে কাঁদিয়া চলিয়া গেল। তাহাকে আগে কখনো দেখি নাই, তাহার কান্নার স্বরে তাহার প্রতি বড় মায়া উপস্থিত হইল, মনে হইল, সে কান্না যেন কোন একটা বিশেষ কষ্টের কান্না, আমি আমাদের সর্দার চাকরকে (জাতিতে ক্ষত্রিয়) ডাকিয়া জিজ্ঞাসা করিলাম—"ও কে? কেন কাঁদিতেছে"—সে বলিল, "ও মাধব চৌকিদারের ছোট স্ত্রী, দুই এক দিন হইল দেশ হইতে আসিয়াছে। স্বামী উহাকে রাখিতে চাহিতেছে না, তাই কাঁদিয়া যাইতেছে"—এই উপলক্ষে চৌকিদারের দুই স্ত্রী হইবার ঘটনা শুনিলাম। চৌকিদার কয়েক বৎসর পূর্ব্বে ফাঁদে পড়িয়া মরিসসে কুলি হইয়া যায়। অনেকদিন ধরিয়া বাড়ীতে তাহার আর কোন খোঁজ খবর রহিল না, স্ত্রী অন্নাভাবে মহা কষ্টে পড়িল। শেষ ৫ বৎসর পরে স্বামীর আশা ছাড়িয়া স্বামীর বড় ভাইকে আবার সে বিবাহ করিল। তাহাদের সন্তান সন্ততি হইল। এদিকে ইহার কিছুদিন পরে মাধব অনেক ধন কড়ি লইয়া দেশে আসিয়া উপস্থিত। কিন্তু তখন আর তাহার ধন ভোগ করিবার কোন লোক নাই, তাহার স্ত্রী আর তাহার স্ত্রী নাই। মাধব চারিদিক শূন্য দেখিল, তাহার স্ত্রীরও কষ্টের সীমা রহিল না। কিন্তু তখন আর উপায় কি, মাধব কিছু দিন পরে আবার বিবাহ করিয়া ঘর কন্না করিতে লাগিল। ইহার অল্প দিন পরে মাধবের ভাই মরিয়া গেল। তাহার স্ত্রী (মাধবের বড় স্ত্রী) নিতান্ত দুর্দ্দশায় পড়িয়া মাধবের কাছে কাঁদিয়া পড়িল। তাহার কষ্ট দেখিয়া মাধব আর সমস্ত কথা ভুলিয়া তাহাকে আবার স্ত্রী রূপে গ্রহণ করিয়াছে। শুনিয়া বড় আশ্চর্য্য হইলাম। এতখানি উদারতা—এতখানি অকৃত্রিম মমতা একজন ভদ্র নামধারী ব্যক্তিতেও ত দুষ্প্রাপ্য। এই কথা শুনিয়া আমি ছোট স্ত্রীকে আমার কাছে জানালায় ডাকিতে বলিলাম, সে আসিয়া তাহার দুঃখ জানাইতে লাগিল, তাহার স্বামী দেখিল বেগতিক, সেও আসিয়া তাহার যন্ত্রণা নিবেদন করিতে

আরম্ভ করিল, অবশেষে দুজনেই গৃহস্বামীকে সালিসি মানিয়া বসিল। তিনি খাঁটি বিচার করিয়া দিলেন, বলিলেন—"যদি দেশে পাঠাইতে হয়—ত দু স্ত্রীকেই দেশে পাঠাও—একজনকে এখানে রাখিবে—একজনকে দেশে পাঠাইবে, সে হইতে পারে না। আর দেশে পাঠাইলেও উহাদের ভরণপোষণের জন্য তোমার অর্দ্ধেক মাহিনা প্রতিমাসে উহাদের দুজনের মধ্যে ভাগ করিয়া দাও।"

এই বিচারে সকল পক্ষই এমন সন্তুষ্ট হইল, ঝগড়াটা এমন মিটমাট হইয়া গেল,—যে দুই স্ত্রী বাড়ী যাইবে ঠিক করিয়া কেহই বাড়ী গেল না, দুজনেই স্বামীর ঘর করিতে লাগিল।

দু একদিন তাহাদের বেশ চলিল, তাহার পর আবার সেই চুলাচুলি ঝগড়াঝাঁটি, স্বামীর সঙ্গে গণ্ডগোল। মাধব সেবার দুইজনকে বিদায় না করিয়া আর নিষ্কৃতি পাইল না।

দুই স্ত্রী লইয়া মাধবের ত এইরূপ দুর্দ্দশা, ভাগের স্বামী হইয়া সে গঙ্গাযাত্রারও উপায় পাইতেছে না। স্ত্রীদেরও কষ্টের সীমা নাই, স্ত্রীরা ঝড়ের মত একবার করিয়া আসিতেছে—আবার তাড়া খাইয়া দুই দিকে দুজনে সরিয়া পড়িতেছে, অনবরত এইরূপই ঘটিতেছে। তাহাদের এই যাতায়াতের মধ্যে একটুখানি এই মজা আছে,—দুই স্ত্রীর বাপের বাড়ী এক জায়গায় নহে, অথচ একজন যদি স্বামীর কাছে আসে—অন্যজনও যেন তারে খবর পায়, দু এক দিনের মধ্যে সেও আসিয়া পড়ে। এখানে আসিবার পর প্রথম দু চারদিন দেখি সতীনে সতীনে বড় ভাব, বড় ছোটর চুল বাঁধিয়া দিতেছে, দুই জনে হাসিয়া গল্প স্বল্প করিতেছে, ছোট সারাদিনই বড়র ছেলেকে কোলে করিয়া আছে—এইরকম। কিন্তু একবার যখন ঝগড়া করিতে আরম্ভ করে তখন আর রক্ষা নাই, স্বামী মারিয়াও তাহাদের—বিশেষ বড় স্ত্রীকে থামাইতে পারে না। ছোট স্ত্রী বেচারী ভাল মানুষ,—সে জানে যে সে তাহার স্বামীর দুয়ারাণী—কাজেই অল্পেতেই চুপচাপ করিয়া যায়, বড় মনে জানে যে স্বামী তাহার, সুতরাং মনের জোরে গলাটা তাহার কাজেই দ্বিগুণ হইয়া পড়ে। তাহাদের এই ঝগড়াঝাঁটি আমাদের শুদ্ধ এমন বিরক্ত করিয়া তোলে যে ইচ্ছা করে বঙ্কিমবাবুর দেবী চৌধুরাণীর আদর্শটা তাহাদের চোখের সম্মুখে ধরিয়া সতীনে সতীনে কিরূপ ভাব করিতে হয় শিখাই। দুঃখের মধ্যে তাহা তাহারা বুঝিবে না। চৌকিদারের এই কষ্টে সকলেরই তাহার উপর সহানুভূতি, কিন্তু ইহাতে যে তাহার কষ্ট কতদূর নিবারিত হয় তাহা বলিতে পারি না।

ছোট জাত বলিয়া নহে, ক্ষত্রিয়ের মধ্যেও এ দেশে বিধবা বিবাহ প্রচলিত আছে। কেবল বিধবা বিবাহ নয়, বিধবারা স্বামীর ভাইকে অনায়াসে বিবাহ করিতে পারে। আমাদের যে ক্ষত্রিয় চাকর আছে তাহার বড় ছেলে মরিয়া গেলে তাহার সেই বিধবা পুত্রবধূকে তাহার মেঝ ছেলে বিবাহ করিতে চাহিল। কিন্তু বধূ তাহাতে কোনমতেই সম্মত হইল না, পুত্র তাহাতে ক্রুদ্ধ হইয়া তাহাকে বাড়ী হইতে তাড়াইয়া দিতে গেল। কিন্তু শ্বশুর ন্যায়ের পক্ষ হইয়া বধূকে তাড়াইতে দিল না, তখন পুত্র রাগ করিয়া নিজেই বাপের বাড়ী ত্যাগ করিয়া চলিয়া গেল। সেই বধূ কিছুদিন পরে অন্য একজনকে বিবাহ করিল, তাহার সন্তানাদি হইল, তাহার পর আবার বিধবা হইয়া কষ্টে পড়িয়া পূর্ব্ব শ্বশুরের নিকট আসিয়া আশ্রয় প্রার্থনা

করিল। বৃদ্ধের ছেলেরা সকলেই তাহাতে নারাজ কিন্তু বৃদ্ধ নিরাশ্রয় পুত্রবধূকে আবার আশ্রয় দান করিয়াছে। ক্ষত্রিয় জাতির এত অবনতি সত্ত্বেও উহাদের মধ্যে এখনো কতদূর উদারতা আছে তাহা এই ঘটনাটি হইতে দেখা যায়। ক্ষত্রিয়দের আরও দুই একটি বিশেষ গুণ দেখিলাম, তাহারা বড় বিশ্বাসী, আর তাহারা মদ আদপে স্পর্শ করে না, মাছ মাংসের ত কথাই নাই। ক্ষত্রিয়দের যে মদ্যপান করিতে নাই, তাহা জানিতাম না, বামুনরা এ দেশে নাকি আবার তামাক পর্য্যন্ত খায় না। কিন্তু ইহা শুনিয়া আমার একটু গোল বাধিয়াছে। কলিকাতায় পশ্চিম হইতে যে ব্রাহ্মণেরা আসিয়া দ্বারবান হয়—তাহারা ত খুব তামাক খায়। বামুনদের ভিতর এদেশেও বিধবা বিবাহ নাই। বোধ করি ক্ষত্রিয় ছাড়া—এদেশের অন্য উচ্চ জাতির মধ্যেও বিধবা বিবাহ নাই।

এ দেশের ভদ্রলোকের পরিবারের মধ্যে জানানা নিয়ম বড় কড়াক্কড় —বঙ্গের মত নয়। এই সকল দেশই কি না মুসলমানদের প্রধান আড্ডাস্থান ছিল। এখানকার একজন সম্ভ্রান্ত ব্যক্তি—কুমার সিংহের স্ত্রী আমার সহিত দেখা করিতে আসিয়াছিলেন, আমিও প্রতি-সাক্ষাৎ করিতে গিয়াছিলাম। কুমার বিলাত প্রত্যাগত একজন ব্যারিষ্টার। তিনি তাঁর স্ত্রীকে শিক্ষিত করিয়া সমাজে (ইংরাজ সমাজে) মিশাইতে চাহেন, তাই একজন মেম রাখিয়া তাহাকে শিক্ষা দিতেছেন। শিক্ষাটা শেষ হইলেই সমাজে আনিবেন বলেন,—কিন্তু কবে শেষ হইবে—তাহাই কিছু সমস্যা; এখনো তিনি এত দূর পরদানশীন যে ব্যাম হইলে ডাক্তারও তাঁহার মুখ দেখিতে পায় না। পরদার ভিতর হইতে তিনি ডাক্তারকে হাত বাড়াইয়া দেন, তবে ইংরাজ ডাক্তার হইলে তাহার সহিত দেখা করেন। কুমারিণীর নিকট তাহাদের সামাজিক আচার ব্যবহারের অনেক কথা শুনিলাম। অনেকটা আমাদেরই মতন, দু এক স্থলে কিছু বিভিন্ন। তাঁহাদের বিবাহ যদিও বাল্যকালে হয়, কিন্তু আমাদের কলিকাতার পদ্ধতি অপেক্ষা এ সম্বন্ধে তাঁহাদের নিয়ম অনেক ভাল। বয়স্থা না হইলে বিবাহিত হইয়াও কন্যা শ্বশুরগৃহে আসে না।

এ দেশের কি ভদ্র—কি ছোটলোক সর্ব্বসাধারণের মধ্যে—স্ত্রীলোকদের নৃত্যগীতটা বিশেষ প্রচলিত, সকলের ঘরে ঘরে ঢোলক থাকিবেই, আমাদের একজন বন্ধুর বাড়ী একজন ব্রাহ্মণ ভৃত্য আছে, তাহার নব বিবাহিত পুত্রবধূ নাচিতে জানে শুনিয়া শ্বশুর মহা সন্তুষ্ট হইয়া তাহাকে ঘুঙ্গুর গড়াইয়া দিয়াছে। আমাদের দেশে একথাটা কিরূপ শোনায়? কেবল এ দেশ বলিয়া নয়—ভারতবর্ষের সর্ব্বত্রই প্রায়—মেয়েদের গান বাজনাটা একটা দস্তুরের মধ্যে দেখিতে পাই--কেবল বঙ্গদেশেই ইহা দোষের মধ্যে পরিগণিত। কেন যে আর্য্য দেশে—এরূপ অনার্য্য অস্বাভাবিক প্রথা চলিত হইল তাহা ত বুঝিতে পারি না।—কেহ কি বলিতে পারেন?

শুনিতে পাই, এ দেশে ৩/৪শ ঘর পরিবারওয়ালা ভদ্র বাঙ্গালী বাসেন্দা আছে। কিন্তু আমার সহিত এদেশে বেশী মেয়ের যে আলাপ হইয়াছে তাহা নহে। এখানে আমার যে একটি পুরাতন বন্ধু আছেন—তাঁদের বাড়ীতে নূতন দু একজনের সঙ্গে আলাপ হইয়াছে—তাহা ছাড়া আর একটিমাত্র পরিবারের সঙ্গে আমার এবার বিশেষ সৌহার্দ্দ্য জন্মিয়াছে। আমি যে পুরাতন বন্ধুর কথা বলিতেছি—তাঁহার সহিত আমার অনেক দিনের বন্ধুতা, যখন প্রথম- বার

এদেশে আসি—তখনই তাঁহাকে প্রথম দেখি, সেই প্রথম দেখাতেই (তাঁহার কথা জানি না) আমি ভালবাসিতে আরম্ভ করি। প্রথম হইতেই তাঁহার সেই মিষ্টি মুখখানির মিষ্টি হাসি—আর দুষ্টুমি পোরা—আরো মিষ্টি কথাগুলি আমাকে বশ করিয়াছিল। তিনি বলিয়া নহেন, আমার যত বন্ধু হইয়াছে প্রায়ই প্রথম সাক্ষাতে। এবার যাঁহার কথা বলিতেছি তাঁহার সম্বন্ধেও ঐরূপ। ইনি একজন সুশিক্ষিত মহিলা, ইহাঁর পিতা স্ত্রীলোকের লেখাপড়া শিক্ষার দিকে বিশেষ মনোযোগী (তাই বলিয়া ইনি ব্রাহ্ম বা বিলাত ফেরত নহেন), শিক্ষায় ইহাঁর স্বাভাবিক সৌন্দর্য্য কিরূপ ফুটিয়াছে, ইহাঁর স্বাভাবিক বিনয়ী ভাব—অমায়িকতা প্রভৃতি গুণ কিরূপ মধুরতর রূপ ধরিয়াছে তাহা ইহাঁকে না দেখিলে বুঝা যায় না। আমার ইচ্ছা করে স্ত্রীশিক্ষার বিপক্ষ লোকদিগকে একবার ইহাঁকে দেখাই। ক্ষেত্র ভাল হইলে কর্ষণে কিরূপ উৎকর্ষ লাভ করে তাহা হইলে তাঁহারা বুঝিতে পারেন।

এক এক বিষয়ে আমাদের দেশের লোকদিগের এক একটা অদ্ভুত রকম কথা শুনিলে অবাক হইতে হয়। লেখাপড়া জানেন, এমন মহিলাগণের যদি তাঁহারা কোনরূপ একটু আদটু দোষ দেখিতে পান ত সে দোষটা সবই লেখাপড়ার ঘাড়ে চাপাইয়া বসেন। এরূপ যুক্তি দেখিলে হাসি আসে।

যদি লেখাপড়া শিখিলেই লোকে নির্দ্দোষ হইত তাহা হইলে আজকালকার ইয়ুনিভর্সিটির বিএ এমেরা সকলেই ত দেবতা হইয়া যাইত। আসল কথা স্বভাব। যদি স্বভাব ভাল হয়—ত তাহার উপর শিক্ষা সুফল দিতে পারে, লেখাপড়া না শিখিয়াও যে শত সহস্র দোষ রহিয়াছে, সেটা কি কেহ দেখিতেছেন না? বরঞ্চ তেমন তেমন শিক্ষা হইলে স্বভাবও কিছু ভাল হইতে পারে। আমার বন্ধুর বাপের মত যদি সকলেই মেয়েদের এইরূপ শিক্ষা দিতেন কি ভাল হইত। ইহাঁদের বাড়ীতে ইহাঁর একটি সমবয়সী ভাজ আর ইহাঁর মা ও মাসী আছেন। ভাজটি যদিও ননদের মত লেখাপড়া জানেন না তবু স্বভাব ইহাঁরও বড় সুন্দর। ইহাঁরা সকলেই বড় অমায়িক। সেইজন্য ইহাঁদের পরিবার একটি সুখী পরিবার। ইহাঁদের মত সুখী পরিবার ত আমি বাঙ্গালী ঘরে কম দেখিয়াছি। যেদিন তাঁহারা এখানে আসেন—সেদিন বাঙ্গলাটা আনন্দে যেন ভরপূর হইয়া উঠে। গৃহিণীদের সেই সরল স্নেহপূর্ণ ভাব, আর বৌটি ও মেয়েটির আনন্দপূর্ণ হাসি, ভালবাসার উচ্ছ্বাস, বিশেষ মেয়েটির প্রাণ ঢালা বিশ্বাস ও বন্ধুত্ব আমার স্মৃতিটা পূর্ণ করিয়া রাখিয়াছে, যখন এখান হইতে চলিয়া যাইব—তখন হয়ত এখানে আর যাহা দেখিলাম কালে তাহা মন হইতে মুছিয়া যাইবে—কিন্তু আমার পুরাতন বন্ধু ও নূতন বন্ধুগুলির ভালবাসার যে স্মৃতি লইয়া যাইতেছি তাহা আর মুছিবে না।

## ৩

মুসলমানদের এলাহাবাদ অর্থাৎ আল্লার স্থান আর আমাদের পুণ্যতীর্থ প্রয়াগ—এখানে আসিয়া পবিত্র গঙ্গা যমুনার সঙ্গমে স্নান করিয়া কত পাপী তাপী তরিয়া গেল, অধম আমার কিছুই

হইল না, আমি যে পাপের বোঝা সঙ্গে লইয়া আসিয়াছিলাম—তাহা যেমন তেমনি রহিয়া গেল, এখানে আসিয়া অবধি আমার একদিন গঙ্গাস্নান হয় নাই। এই শীতের দেশ, ভোরে উঠিয়া গঙ্গাস্নানের কথা মনে করিতে গেলেও গায়ে কাঁটা দিয়া উঠে,—তবু না হয় একদিন কষ্টেশ্রেষ্ঠে তাহাও করিব ভাবিয়াছিলাম, কিন্তু শুনিলাম পাণ্ডাদের কিছু কিছু দিয়া মাথা না মুড়াইতে পারিলে শুধু গঙ্গাস্নানের ফল হয় না। তা প্রথমটিতে আমার আপত্তি ছিল না, দ্বিতীয় কথাটি শুনিয়া অবধি এমনি আতঙ্ক উপস্থিত হইয়াছে যে সেইদিন হইতে এই সহজ পুণ্যলাভের আশাটা একেবারেই ছাড়িয়া বিজ্ঞ দার্শনিক হইয়া মনে মনে সিদ্ধান্ত করিয়া রাখিয়াছি—এত সহজে পাপমুক্ত হইয়া তৃপ্তি নাই। কর্ম্ম দ্বারাই কর্ম্মকে জয় করা উচিত। যা হউক, তাই বলিয়া পুণ্যসঞ্চয়ের অন্য কোন সহজ উপায় পাইলে আমি যে ছাড়িয়া কথা কই তা নয়,—মাথা না মুড়াইয়া আর এই শীতের সময় গঙ্গাস্নান না করিয়া শুধু স্থানদর্শন দ্বারা যতদূর পুণ্যলাভ করা যাইতে পারে তাহার বড় বাকী রাখি নাই, এখানে দেখিবার মত যাহা আছে সকলি প্রায়দেখিয়া লইয়াছি।

প্রয়াগের প্রধান মাহাত্ম্য ত্রিবেণী-সঙ্গমে, গঙ্গা যমুনা সরস্বতীর পুণ্য মিলন-স্থলে। এখান হইতে সরস্বতী যদিও অনেকদিন অন্তর্ধান করিয়াছেন (পাণ্ডারা বলে অন্তঃশীলা বহিতেছেন) কিন্তু গঙ্গা যমুনার যুগলরূপ এখানে আসিয়া যিনি না দেখেন তাঁর আসাই মিথ্যা। আমরা নৌকা করিয়া একদিন এই সঙ্গম দেখিতে গিয়াছিলাম। যমুনার কালজলে নৌকা ভাসিল, —যমুনাপুলের জল-প্রোথিত প্রকাণ্ড স্তম্ভের মধ্য দিয়া তরতর বেগে নৌকা দুর্গ প্রাকারের নিকটে আসিয়া পড়িল। এই দুর্গ আকবর সাহ নির্ম্মাণ করিয়া গিয়াছেন, ইংরাজেরা এখন ভোগ দখল করিতেছেন। একদিন দুর্গের সিংহাসন-আকারে গঠিত বারাণ্ডার উপর বসিয়া মোগল সম্রাট যখন গর্ব্বভরে চারিদিক নিরীক্ষণ করিয়াছিলেন—তখন তিনি জানিতেন না পেন্টুলুনের মধ্যে কামিজ কসা, রাঙ্গামুখওয়ালা, সমুদ্রপারের সামান্য সৈনিক বাচ্ছারা একদিন সেই বারান্দায় দাঁড়াইয়া সমান দর্পভরে দূরবীনের ভিতর দিয়া চারিদিক নিরীক্ষণ করিবে। এ জ্ঞানটা সেদিন আমাদের ভাগ্যে ঘটিয়াছিল।

কি প্রকাণ্ড দুর্গ! ইহার গঠনই বা কি মজবুত! দুর্গের পশ্চিম দিকের প্রাকারভিত্তি ঠিক জলের উপর হইতে উঠিয়াছে, কত শতাব্দীর বর্ষার ভীম তোড় ইহার উপর দিয়া চলিয়া যাইতেছে, তবু দুর্গ এখনো অটল-পাষাণের ন্যায় দাঁড়াইয়া আছে, ভবিষ্যতের শত সহস্র বৎসরের অত্যাচারকে পায়ে ঠেলিয়া ফেলিয়া দিবার জন্য ভীমদর্পে অপেক্ষা করিতেছে। কি মসলায় গঠিত হইয়া দুর্গের গাঁথনি এত কঠিন হইয়াছে, অনেক চেষ্টা করিয়াও ইংরাজেরা তাহা এখনো আবিষ্কার করিতে পারেন নাই। নদীর ধারে দুর্গ প্রাকারের এক স্থানে ইহাঁদের আমলে একটু ফাঁটিয়া যায়, ইহাঁরা তাহা যতবার মেরামত করিতেছেন, ততবারই ভাঙ্গিয়া পড়িতেছে, কিছুতেই ঠিক দুর্গের অন্য স্থানের মত ইহা মজবুত করিতে পারিতেছেন না। যমুনার তীরে দুর্গের ঠিক নীচে একটি ধ্বজা পোঁতা দেখিলাম, এই ধ্বজা-নিম্নস্থ কূপেই নাকি এখন সরস্বতী বিরাজিত—তাই ইহার নাম সরস্বতী কূপ। মাঝিরা বলিল উপর হইতে দাঁড়াইয়া দেখিলে কূপের জল

দুধের মত শাদা দেখায়। এই কূপে পাণ্ডাদের বিলক্ষণ উপায় হয়। দেখিতে দেখিতে গঙ্গায় আসিয়া পড়িলাম। পূর্ব্বে যমুনার মত গঙ্গাও দুর্গের গা ঘেঁসিয়া বহিত। এদেশের একটা প্রবাদই আছে,

দরিয়াবাদ দরিয়া কিনারে, ফরিয়াবাদ নিশানী,
আকবর যো কিল্লা বানায়া, ত্রিবেণীকা পাণী।

এখন গঙ্গা একটু সরিয়া পড়িয়াছে, তবে বর্ষাকালে অবশ্য এখনো গঙ্গা দুর্গের ভিত্তিতে আসিয়া লাগে। গঙ্গা যমুনার মিলনস্থানে জলের কি তোড়! দুইটা প্রকাণ্ড জলরাশি একটার উপরে একটা ঝাঁপাই ঝুড়িতে ঝুড়িতে অবশেষে এক হইয়া প্রশান্ত ভাবে সরিয়া পড়িয়া সমুদ্রপানে চলিয়াছে, দুই সতীনে কে স্বামীর কাছে আগে পৌঁছিবে—এই বিবাদে উন্মত্ত হইয়া যেন একজনকে একজন ভীমবেগে ছাড়াইয়া চলিতে চাহিতেছে। ঠিক, সঙ্গমস্থানটি দেখিলে কৃষ্ণের মোহিনী মূর্ত্তি মনে পড়ে। আধো কাল আধো শাদা আধো জটা আধো চিকুর, এই আধ আধ রূপে যেন দিক ভরিয়া গিয়াছে। আধো আধো মিশিয়া এক হইয়া গিয়াও দাম্পত্য প্রেমের মিলনের মত গঙ্গা যমুনার স্বাতন্ত্র্য লোপ হয় নাই।

এখানে নৌকার উপর হইতে গঙ্গার দুই পারের দৃশ্য সম্পূর্ণ ভিন্নরূপ। আমাদের ডানদিকে (এলাহাবাদের পরপারে) গঙ্গার উপরে খানিকটা লইয়া এবড়ো খেবড়ো উঁচুনীচু পাহাড়ময় স্থান, ইহার নাম ঝুসি—ইহার কোন অংশে কোন কেল্লার ভগ্নাংশ (শোনা যায় এপারে ৪টা কেল্লা ছিল), কোন স্থানে বা কয়েকটা কুঁড়েঘর—কোথায় বা গাছপালার মধ্যে একটা সামান্য মন্দির, আর পাহাড়ের সর্ব্বোচ্চশিখরে তীরোত্থিত সিঁড়ি সংযুক্ত একটি ক্ষুদ্র ইটের দোতালা বাড়ী অতি দূর হইতে লোকের নজরে পড়িতেছে। (এখানে একজন পরমহংস বাস করেন—এখানকার লোকেদের তাঁহার প্রতি পরম ভক্তি, আমরা তাঁহার কাছে দুই তিনবার গিয়াছিলাম।) এই পাহাড়ময় স্থান খানিকদূর গিয়া সমতল হরিৎক্ষেত্রে শেষ হইয়াছে, শ্যামশস্যপূর্ণ এই সমক্ষেত্রতীর আবার আমাদের পশ্চাতে যমুনার তীরের সহিত গিয়া মিশিয়াছে।প্রকৃতির সৌন্দর্য্যপূর্ণ গঙ্গার এই তীরদেশ দেখিলে সুখ দুঃখে উদাসীন নিষ্কাম সন্ন্যাসীর গম্ভীর মূর্ত্তি মনে পড়ে, আর আমাদের বামদিকের বেণীঘাটের প্রতি চাহিলে তাহাতে লোভ কলহময় একটি সংসার মূর্ত্তি দেখিতে পাওয়া যায়।এই বৃহৎ ঘাটতীর লোকে লোকে নিশানে নিশানে একাকার। (ভিন্ন ভিন্ন নিশান দেখিয়া লোকে নিজের নিজের পাণ্ডা ঠিক করিয়া লয়) সেই নিশানের মাঝে মাঝে ও গঙ্গার জলময় কূলে কূলে,—সারি সারি তক্তাপাতা। গঙ্গাস্নান করিয়া কেহ বা তক্তার উপর বসিয়া ফোঁটা কাটিতেছে, কেহ কাপড় ছাড়িতেছে, কেহ পূজা আহ্নিক করিতেছে, কেহ বা তক্তাতে বসিয়া নীচের জল তুলিয়া তুলিয়া স্নান করিতেছে, আর গঙ্গার জলে ত সারবন্দী লোকের কথাই নাই। গঙ্গার ঠিক ধারে—এমন কি ঠিক বা জলের উপরও মাঝে মাঝে এক একখানা অস্থায়ী বন্দবস্তের সামান্য রকম আটচালা দেখা যাইতেছে, শোনা গেল তাহার একখানিতে সেরাজপুরের রাণী মকদ্দমা করিতে আসিয়া কল্পবাস করিতেছেন।

তীরে নানা রকমের দোকান। নিশানের মাঝে মাঝে এক একটা বড় বড় তালপাতার ছাতির নীচে পাণ্ডারা এক একটা মাটির ঢিবি, পাথরের ঢিবিকে রংচঙ্গে কাপড় পড়াইয়া ঠাকুর সাজাইয়া দোকান পাতিয়া বসিয়াছে। যাত্রীদের এই সকল মূর্ত্তিকেই দক্ষিণা দিয়া যাইতে হয়। ইহা ছাড়া সত্যকার দোকানঘর দেবদেবীর মূর্ত্তিরও এখানে অভাব নাই। যখন বর্ষাকালে এই তীর ডুবিয়া যায় তখন পাণ্ডারা উপরে ফোর্টে যাইবার উঁচু রাস্তার ধারে সমস্ত দোকান তুলিয়া আনে। বর্ষাকালে ঠিক এই রাস্তার নীচে পর্য্যন্ত জল আসে। এখন গঙ্গা এই রাস্তা হইতে কত দূরে পড়িয়াছে। এখন এই রাস্তার উপর দাঁড়াইয়া দেখ, তোমার সম্মুখে নীচে সুদূর প্রসারিত বালির চড়া ধূ ধূ করিতেছে, সেই বিশাল চড়ার এক পাশে অতি দূরে একটা সূক্ষ্ম রেখার মত গঙ্গা আঁকিয়া বাঁকিয়া গিয়া যমুনার সহিত মিশিয়াছে। এই সরু গঙ্গা দেখিলে তাহাকে গঙ্গা মনে হয় না, সে যেন গঙ্গার একখানি ছায়া, আর তাহার চারিদিকের সমস্ত দৃশ্যটা যেন একটা স্বপ্ন-দৃশ্য। কে জানে নৌকার উপর অপেক্ষা এই উঁচু রাস্তার উপর হইতে গঙ্গার এই দৃশ্যটা যেন আমার বেশী ভাল লাগে।

এই রাস্তার ধারে একটা গাছের তলায় একজন বৃদ্ধ জৈন বসিয়া আছেন। এইখানে বেড়াইতে আসিয়া আমরা দুই দিন তাঁহাকে দেখিয়াছিলাম। তিনি অন্ধ, গাত্রে কোন বস্ত্র নাই, পরণে নেংটিমাত্র, তাঁহার দাড়ি বুকে আসিয়া পড়িয়াছে। দুই দিনই দেখিলাম —তিনি বিজির বিজির করিয়া মালা জপিতেছেন। আমরা কথা কহিলাম —তিনি বুঝিতে পারিলেন না, চেলাদের জিজ্ঞাসা করিলেন, "কেহ আসিয়াছে কি?" তাহারা বলিল, "হাঁ।" আমরা চেলাদের দিয়া তাঁহাকে দু-এক কথা কি প্রশ্ন করিলাম, কিন্তু বৃদ্ধের তাহা ইন্দ্রিয়গম্য হইল না, তিনি অন্যরূপ উত্তর দিতে লাগিলেন, চেলারা হাসিতে লাগিল। বৃদ্ধের নাম সুরদাস—শুনিলাম অনেকদিন হইতে দিন রাত্র নাই, শীত রৌদ্র নাই, সমানে এই স্থানে বসিয়া আছেন। গবর্ণমেন্টের রেকর্ডেই পাওয়া যায়—তিনি ৫৫ বৎসর কাল এইরূপে বসিয়া আছেন, অনেকে বলেন —আরো বেশী দিন হইতে তিনি এইখানে বসিয়া আছেন। কি অসীম ধৈর্য্য! আগে আগে নাকি রাত্র দুইটার সময় একবার করিয়া তিনি হাঁটিয়া গঙ্গাস্নান করিতে যাইতেন—এখন এমন শক্তিহীন—যে চেলারা তুলিয়া না লইয়া গেলে তিনি আর নড়িতে পারেন না। ইনি কাহারো নিকট ভিক্ষা করেন না, ইচ্ছা করিয়া যে যাহা দেয়। শুনিলাম এখন ইহাঁর এত টাকা জমিয়াছে—যে ইহাঁর নামে এলাহাবাদে একটী ব্যাঙ্ক চলিতেছে, পরে তাঁহার চেলারাই তাঁহার বিষয়ের উত্তরাধিকারী হইবে।

ত্রিবেণীসঙ্গম দেখিয়া আমরা অক্ষয়বট দেখিতে এই রাস্তা দিয়া দুর্গমধ্যে প্রবেশ করিলাম। দুর্গ-সুড়ঙ্গে প্রবেশ করিয়া যখন শস্ত্রধারী প্রহরীদের নিকট দিয়া দুর্গদ্বার অতিক্রম করিতে লাগিলাম—গা'টা যেন ঝমঝম করিয়া উঠিতে লাগিল।

এই দুর্গ নির্ম্মাণ কৌশল—আর কলিকাতার দুর্গ নির্ম্মাণ কৌশল শুনিলাম এক, এই দুর্গ দেখিয়াই নাকি ইংরাজেরা সেই ধরণে কলিকাতার দুর্গ নির্ম্মাণ করিয়াছেন। দুর্গের একেবারে ভিতরে প্রবেশ করিতে হইলে একে একে চারিটি প্রকাণ্ড দ্বার অতিক্রম করিতে হয়। প্রতি

দ্বারেই শস্ত্রধারী প্রহরী, এক দ্বার অতিক্রম করিয়া আর একটি দ্বার পর্য্যন্ত স্থান যেন সৈনিকপূর্ণ গোলা-কামানপূর্ণ এক একটি ক্ষুদ্র রাজ্য। দুর্গের পয়ঃপ্রণালীর এমনি বন্দবস্ত যে ইচ্ছামাত্র দুর্গদ্বারের নিম্নের দুই পার্শ্বের স্থান একেবারে জলময় করিয়া তোলা যায়, —শত্রু আসিতে হইলে প্রথমতঃ সেই জল পার হইয়া দুর্গবাসীদের সহিত যুদ্ধ করিয়া তবে দ্বারে প্রবেশ করিতে পাইবে। সচরাচর সকলে দুর্গের তৃতীয় দ্বারের ভিতর পর্য্যন্ত যাইতে পারে —আমরাও তিনটি দ্বার পার হইলাম, দেখিলাম—প্রথম দ্বিতীয় দ্বারে দেশী সৈন্য, তৃতীয় দ্বারে ইংরাজ সৈন্য পাহারায় নিযুক্ত। যদি মরিতে হয় আগে আমাদের দেশের লোকগুলা—যা শত্রু পরে পরে। পাশ না থাকিলে চতুর্থ দ্বার অতিক্রম করিয়া কেহ আসল দুর্গের মধ্যে প্রবেশ করিতে পারে না। এখানে আর কি অস্ত্রাগার প্রভৃতি আছে। আমাদের পাশ ছিল না—আমাদেরও ইহার মধ্যে যাওয়া হইল না। কিন্তু এবার না হউক—আর একবার আমরা পাশ লইয়া অস্ত্রাগার দেখিতে গিয়াছিলাম। সে কি কাণ্ড ! ঘরের চারিদিকে কতরকম করিয়া বন্দুক সাজান, দেয়ালে দেয়ালে বর্শা তরবার সঙ্গীন ঝকঝক করিতেছে—যেদিকে চাই —চোক যেন ঝলসিয়া যায়। যাক —আমরা তৃতীয় দ্বার পার হইয়াই সম্মুখের বাগানে অশোক স্তম্ভ দেখিলাম। স্তম্ভ প্রতিষ্ঠার সময় প্রভৃতি পালিভাষায় স্তম্ভের গায়ে লেখা আছে। এদেশে ছোটলোকেরা ইহাকে ভীমের গদা বলে। এ গদা দেখিয়া ভীমকে কল্পনা করা সহজ কথা নহে। এই স্তম্ভ ছাড়াইয়া কিছু দূরেই অক্ষয়বটের সুড়ঙ্গ। সুড়ঙ্গের কাছে আমাদের গাড়ী আসিয়া থামিল—আমরা কয়জনে সিঁড়ি দিয়া নামিয়া সুড়ঙ্গে প্রবেশ করিলাম। নামিবামাত্র অন্ধকারে চ'খে যেন ধাঁদাঁ লাগিয়া গেল— একজন পাণ্ডা আলো হাতে লইয়া আমাদের পথ দেখাইয়া চলিল। সিঁড়ি হইতে নামিয়াই সুড়ঙ্গের এক পাশে—আমাদের সম্মুখে একটি প্রস্তর মূর্ত্তি, তাহা দেখাইয়া পাণ্ডা বলিল—'ইহা প্রয়াগের ত্রিবেণীমাধবের মূর্ত্তি।" যেখানে এখন এই দুর্গ দেখিতেছ, এই দুর্গ নির্ম্মাণের আগে এ স্থান গঙ্গার জলে পূর্ণ ছিল, আকবর তাহা দেখিয়া ত্রিবেণীমাধবের কাছে আসিয়া এই বর প্রার্থনা করিলেন—যে ৫০০ বৎসরের জন্য গঙ্গা কিছু সরিয়া যাউন"—বেণীমাধবজি তাঁহার স্তবে তুষ্ট হইয়া বলিলেন, "৫০০ বৎসর কেন, আমি গঙ্গা লইয়া হাজার হাজার বৎসরের জন্য এখান হইতে হটিয়া যাইতেছি—তুমি এই স্থানে দুর্গ নির্ম্মাণ কর।"

গল্প শুনিতে শুনিতে সুড়ঙ্গটা দেখিয়া লইলাম, সুড়ঙ্গটা উচ্চে দেড় মানুষ আন্দাজ, প্রস্থে পাশাপাশি বোধ হয়—২।৩ জন লোক একসঙ্গে চলিতে পারে আর দৈর্ঘ্যে আন্দাজ ২৫।৩০ হাত মনে হইল। সুড়ঙ্গের দুই পাশের দুই দেয়ালে অনেক কোলঙ্গা, এক এক কোলঙ্গায় এক এক দেবতামূর্ত্তি; মূর্ত্তিগুলি সবই প্রায় পাথরের—তাহার কোনটারই না আছে ছাদ, না আছে শ্রী, সবই নিতান্ত অদ্ভুত রকমের। কোলঙ্গাস্থিত দেবতাগুলির নাম বলিতে বলিতে পাণ্ডা আমাদের পথ দেখাইয়া চলিতে লাগিলেন। যাইতে যাইতে একটি কোলঙ্গায় রাম লক্ষ্মণের মূর্ত্তির কাছে প্রস্তর খোদিত আলাদা একখানি পা দেখিলাম। শুনিলাম, উহা ভগবানের শ্রীচরণ —বিনা আয়াসে আশার অতীত ফল-লাভ করিলাম—ভগবানের চরণ দর্শন ঘটিল—দুঃখের মধ্যে তাহাতে সশরীরে স্বর্গলাভ ঘটিল না। পাণ্ডা বলিল, রামচন্দ্র বনে যাইবার সময় যখন

প্রয়াগ হইয়া যান, তখন এই পদাঙ্ক রাখিয়া গিয়াছেন। পাণ্ডার সে কথা শুনিয়া আমাদের সঙ্গের একজন এ দেশী হিন্দু চাকরের মনে এতটা ভাবোদয় হইল—যে, সে ওহো ওহো করিয়া উঠিল—চোখে জল আসিয়াছিল কি না সেটা ঠিক দেখিতে পাই নাই। অক্ষয়বটের কাছাকাছি আসিয়া সুড়ঙ্গের মেজেতে কয়েকটি শিব স্থাপনা দেখিলাম—একটা শিবের পাথর খানিকটা ভাঙ্গিয়া গেছে। পাণ্ডা বলিল, আরঞ্জীব ইহা ভাঙ্গিয়া দিয়াছিলেন—ভাঙ্গিবামাত্র রক্তে সুড়ঙ্গ ভাসিয়া গিয়াছিল। আরঞ্জীব কি রূপ অত্যাচারী ছিলেন, কত হিন্দু দেব-দেবী নষ্ট করিয়াছিলেন, তাহাও সে গল্প করিতে লাগিল। কথা কহিতে কহিতে আমরা সুড়ঙ্গের প্রায় শেষভাগে আসিয়া বটবৃক্ষের সম্মুখে দাঁড়াইলাম। যাহা দেখিলাম, আশ্চর্য্য হইয়া গেলাম। সেই রৌদ্রহীন বায়ুহীন নিরালোক বদ্ধ প্রদেশে দু একটি নবীন পাতা মুঞ্জরিত একটি ছিন্নমস্তা জীবন্ত বৃক্ষ দেখিয়া আশ্চর্য্য হইয়া গেলাম।

গাছের প্রধান যে গুঁড়ি তাহা মাটি হইতে আন্দাজ আধ হাত ঊর্দ্ধে উঠিয়া সেখান হইতে অপেক্ষাকৃত দুইটা ছোট গুঁড়িতে ভাগ হইয়া ঊর্দ্ধে উঠিয়াছে। অর্থাৎ প্রধান গুঁড়ির দুইদিক হইতে দুইটা মোটা মোটা গুঁড়ির মত ডাল উঠিয়া গুহার ছাতের কাছাকাছি পৌঁছিয়াছে। গাছ সুড়ঙ্গের মাথা স্পর্শ করিবে ভয়ে—গুঁড়ির ছাদমুখী আগা দুইটি একেবারে কাটা। সুতরাং এই গাছের চেহারা মাটিতে পোঁতা একগাছা মাথা কাটা খোলা রান্নার বেড়ীর মত। প্রধান গুঁড়ির দুই পাশে দুই জায়গায় এক একটি নিতান্ত ছোট সরু ডাল বাহির হইয়াছে, সেই ডালে কাঁচা কাঁচা দুই চারিটি পাতা, তাহা ছাড়া সমস্ত গাছে একটি ডাল নাই, একটি পাতা নাই, বেড়ীর ডাণ্ডার মত সেই মোটা মোটা গুঁড়ি দুইটিই এই গাছের সর্ব্বস্ব। এই গুঁড়ি দুইটি গাঁটে গাঁটে ভরা—সেই গাঁটগুলি দেখিতে কাঁচা কাঁচা, মনে হয় উহা হইতে যেন কিছুদিন পরে নূতন পাতা বাহির হইবে। কিন্তু শুনিলাম—নূতন পাতা এ-গাছে কদাচিৎ দেখিতে পাওয়া যায়। অনেক দিনের পর এবার নূতন পাতা দুই একটি বাহির হইয়াছে, আবার অল্পদিনের মধ্যে শুকাইয়া যাইবে। ইহা কিছুই আশ্চর্য্যের বিষয় নহে, বিনা বাতাসে বিনা আলোকে গাছটি বাঁচিয়া আছে ইহাই আশ্চর্য্য। এই গুহা অক্ষয়বটের জীবন্ত সমাধি। পৃথিবীতে শুনিয়াছি সাতটি আশ্চর্য্য সামগ্রী আছে, আমার ত মনে হইল এই অক্ষয়বটকে আর একটি আশ্চর্য্য বলিয়া গণ্য করা উচিত।

এ গাছটি কতকালের কেহ বলিতে পারিল না—আমাদের পথ প্রদর্শক পাণ্ডা বলিল, ‘ইহা সৃষ্টির প্রথমে জন্মিয়াছে। আবার যখন প্রলয়কালে পৃথিবী জলমগ্ন হইবে তখন এই গাছ হইতে প্রকাণ্ড প্রকাণ্ড তিনটি পাতা উৎপন্ন হইয়া সেই জল ঢাকিয়া দিবে—আর সেই তিনটি পাতাতে ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর আবার জন্মগ্রহণ করিয়া পুনসৃষ্টি করিবেন।” পাণ্ডাটি দেখিলাম গল্পের ভাণ্ডার, যা জিজ্ঞাসা কর উত্তর মুখে লাগিয়া আছে, তা সে উত্তর তুমি ঠিক-অঠিক যা মনে করিয়া লও তাহাতে তার কিছুই আপত্তি নাই। অক্ষয়বটের পর অল্পদূর গিয়া সুড়ঙ্গের শেষ, শেষটা একেবারে বন্ধ নহে, একজন মানুষ যাইতে পারে এইরূপ ফাঁক আছে। পাণ্ডা বলিল এই সুড়ঙ্গ বরাবর কাশী পর্য্যন্ত গিয়াছে। পাণ্ডার কাছে আকবরের জন্মের একটি বড়

মজার গল্প শুনিলাম। অক্ষয়বটের কাছাকাছি সুড়ঙ্গের মেজের এক জায়গায় একটু খোঁড়া খোঁড়া গর্তের মত আছে, পাণ্ডা তাহা দেখাইয়া বলিলেন, "এইখানে বালমুকুন্দ নামে একজন ব্রহ্মচারী বসিয়া ধ্যান করিতেন, একদিন তাঁর শিষ্যেরা তাঁহাকে যে দুধ পান করিতে দিয়াছিল তাহাতে একগাছি গরুর লোম ছিল, সেই লোম মুখে পড়িবামাত্র ব্রহ্মচারী বলিলেন—হা শিষ্যগণ কি করিলে—আমাকে এমন পাপলিপ্ত করিলে! এই বলিয়াই তিনি তখনি তনুত্যাগ করিলেন, আর সেই পাপে মুসলমানের ঘরে আকবর বাদশারূপে জন্মগ্রহণ করিলেন।" আকবরের প্রতি দেশের লোক কিরূপ সন্তুষ্ট ইহা হইতে বুঝা যায়। আকববের এবং তাঁহার মন্ত্রী বীরবলের প্রশংসা এদেশের লোকের মুখে ধরে না। পাণ্ডা বলিল আকবরই অক্ষয়বটের এই সুড়ঙ্গ নির্ম্মাণ করিয়া দেন, আর মন্ত্রী বীরবল এই সুড়ঙ্গ স্বর্ণনির্ম্মিত করিতে গিয়াছিলেন—শেষে তাহাতে দস্যু উপদ্রব হইবে ভাবিয়া তাহা করেন নাই। এত গল্প করিয়াও তবু সেদিন পাণ্ডার অনেক গল্প বাকী রহিয়া গেল, তাই পরদিন তাহাকে আমাদের বাড়ী আসিতে বলিলাম। সেদিন আসিয়া ইংরাজ গবর্ণমেন্টের হাতে পড়িয়া তাহাদের আয়-পসার কিরূপ কমিয়াছে সেই দুঃখই সে বেশী করিল; যাহা বলিল তাহার মর্ম্ম এই,—

ইংরাজদের ইচ্ছা নয় যে পাণ্ডারা ফোর্টে থাকিতে পায়, তাহাদের উঠাইবার জন্য তাহারা কত চেষ্টা করিয়াছে কিন্তু আকবরের পরোয়ানার জোরে তাহারা বাঁচিয়া গেছে, আকবর দুর্গ নির্ম্মাণের সময় পাণ্ডাদের এইরূপ পরোয়ানা দিয়াছেন যে "তাহারা বংশানুক্রমে এই দুর্গ-মধ্যে থাকিয়া এই বৃক্ষের আয় ভোগ দখল করিবে—এখান হইতে অন্য কোন রাজা তাহাদিগকে উঠাইতে পারিবে না।" ইংরাজেরা এ মকদ্দমায় পরাজিত হইল বটে কিন্তু রবিবার দিন যাত্রীদের এখানে আসা বন্ধ করিল, পাণ্ডাদের তাহাতে বিলক্ষণ ক্ষতি, তাহারা অনেক হেঙ্গাম করিয়া প্রয়াগবাসী বরদার ভূতপূর্ব্ব মন্ত্রী দিনকর রাওকে ধরিয়া গভর্ণর জেনেরেলের কাছ হইতে ২/৩ বৎসব মাত্র সে নিয়ম রহিত করিবার হুকুম আনাইয়াছে।[৪] কিন্তু তাহাদের সম্পূর্ণ অসুবিধা যে এখনো দূর হইয়াছে তাহা নহে, দিনের মধ্যে সকল সময় যাত্রী অক্ষয়বট দেখিতে আসিতে পায় না, সকালে বিকালে কয়েক ঘন্টা করিয়া অক্ষয়বট দেখিবার একটা নির্দ্দিষ্ট সময় আছে। ইহার উপর (পাণ্ডারা প্রতিদিন যত লাভ করুক না করুক) গোরা প্রহরীদের প্রতিদিন নাকি পাঁচসিকা করিয়া ঘুষ দিতে হয়, নহিলে তাহারা যাত্রী ভাগাইয়া দেয়। আমরা যেদিন গিয়াছিলাম, দেখিলাম—অনেকে ফুল দিয়া গাছ পূজা করিতেছে, তাহার মধ্যে একজন সন্তান কামনায় আসিয়াছে।

খসরুবাগ এখানকার দেখিবার আর একটি প্রধান স্থান।[৫] জাহাঙ্গীরের পুত্র খসরু যখন এ অঞ্চলের শাসনকর্ত্তা ছিলেন তখন তিনি এ বাগান প্রস্তুত করেন, তাঁহার মৃত্যুর পর তাঁহার এই সাধের বাগানেই তাঁহার সমাধি হইয়াছে। এখন এ বাগান গভর্ণমেন্টের হাতে। ৩/৪শত টাকা বেতনে একজন নাকি এ বাগানের ইংরাজ তত্ত্বাবধায়কই আছে। বাগানের দুইটি গেট। প্রথম গেটের ভিতরকার কমপাউণ্ড এখন বাগানের সামিল নহে, সেখানকার দোকান রাস্তা এখন গবর্ণমেন্টের। আগে এইখানে বাগানের খাস দোকান বসিত। ইহার কাছে একটি কূপ-

বাটিকা আছে। দোতালা বাড়ীর মধ্যে কূপ, কূপের ভিতর পর্য্যন্ত সিঁড়ি, গরমিকালে বেগমেরা আর কি এইখানে বাস করিতেন। প্রথম গেটের কমপাউণ্ডের সীমায় দ্বিতীয় আর একটি প্রকাণ্ড গেট— ইহা উচ্চে ৫০ হাতেরও হয়ত অধিক হইবে; এই গেটের শিল্প-কার্য্যও বড় চমৎকার। গেটের মধ্যে ঢুকিয়া বাগানের রাস্তার দুই পাশে চাহিয়া দেখ, চিত্র বিচিত্র মখমল শয্যা বিছান রহিয়াছে, সে মখমল পশমের মখমল নহে, ঘাসের মাঝে মাঝে নানা বর্ণের বিলাতি ফুল ফুটাইয়া ঠিক মখমলের মত সাজান হইয়াছে। তারপর ফুল বাগান, হাজার হাজার নানা রঙ্গের নানা আয়তনের গোলাপ একসঙ্গে ফুটিয়া সৌরভে চারিদিক আকুল করিয়া রাখিয়াছে, গোলাপফুলের এমন কারখানা আর কখনো দেখি নাই। অন্য ফুল যে একেবারে নাই তাহা নহে, তবে খসরুবাগ গোলাপের জন্যই প্রসিদ্ধ।

বাগানের মধ্যে এক লাইনে তিনটি সমাধি মন্দির। প্রথমটি খসরুর মাতার, দ্বিতীয়টি শূন্য। খসরুর এক স্ত্রীর জন্য ইহা নির্ম্মিত হয়, কিন্তু তিনি রুগ্নাবস্থায় দিল্লিতে বায়ু পরিবর্ত্তন করিতে গমন করিয়া সেইখানেই প্রাণত্যাগ করেন এবং সেইখানেই তাঁর দেহ প্রোথিত হয়— সুতরাং এখানকার মন্দিরটি শূন্যই রহিয়া গেছে। তৃতীয় মন্দিরটিতে স্বয়ং খসরু ও তাঁহার দুই বালক পুত্র শয়ান আছেন। হতভাগ্য খসরু সাজাহানের প্ররোচনায় তাঁহার দুইটি বালক পুত্রের সহিত একই দিনে একজন হাবসি ক্রীতদাস কর্ত্তৃক নিহত হন। খসরু ও সাজাহান দুই সহোদর ভ্রাতা, ইহাঁদের মাতা মানসিংহের ভগিনী। পিতা জাহাঙ্গীর বাঁচিয়া থাকিতে থাকিতেই রাজ্য-লোভে দুই ভাইয়ে বিবাদ আরম্ভ হয়। এই বিবাদ নিবৃত্তির জন্য দুই ভাইকে স্বতন্ত্র রাখিবার ইচ্ছায় জাহাঙ্গীর খসরুকে এলাহাবাদের শাসনভার দিয়া এইখানে প্রেরণ করেন। সাজাহান ও খসরুর বিবাদে খসরুর মাতা সাজাহানকেই দোষী দেখিতে পান ও তাহাতে নিতান্ত ব্যথিত হইয়া তিনি তাঁহার মুখ দর্শন করিবেন না স্থির করিয়া পুত্র খসরুর সহিত এলাহাবাদে আগমন করেন। খসরু এখানে আসিয়াও নিস্তার পাইলেন না।একদিন তিনি ও তাঁহার দুইটি পুত্র আহার করিতেছেন, মুহূর্ত্তের জন্য অন্য ভৃত্যবর্গ সরিয়া গিয়াছে—এই সময় খসরুর একজন ভৃত্যবেশী সাজাহানের লোক তিনজনকে একসঙ্গে হত্যা করে। কিন্তু পরে সাজাহান নিজে দোষমুক্ত হইবার জন্য ইহাকে খণ্ড খণ্ড করিয়া মারিয়া ফেলিতে আজ্ঞা দেন। পুত্রশোকে রাজ্ঞীও কিছুদিন পরে প্রাণত্যাগ করেন।

যে ফকীরের উপর এই তিনটি সমাধি মন্দির দেখিবার ভার, আর যে আমাদের সঙ্গে লইয়া মন্দিরগুলি দেখাইয়া বেড়াইতেছিল, তাহার কাছেই আমরা এই সব কথা শুনিলাম। ফকির পারস্য ভাষা বেশ জানে। সমাধি মন্দির খোদিত কথা পড়িয়া সে আমাদের তাহার মর্ম্ম বুঝাইয়া দিতে লাগিল। খসরুর সমাধি মন্দিরের ভিতর দিকের দেয়ালে অনেকগুলি এই মর্ম্মের কবিতা লেখা আছে—ধনের জন্য কি-না হয়—পুত্র পিতার অবাধ্য হইয়া পড়ে, ভাইকে ভাই নিধন করে—ইত্যাদি। একস্থলের অন্যরূপ অর্থের দুই ছত্র কবিতা বড় ভাল লাগিল—তাহার অর্থ এই, “এই যে নবাব খসরু—ইনি অতি সূক্ষ্মবস্ত্রের ভার সহ্য করিতে পারিতেন না, অঙ্গে ব্যথা লাগিত, এখন কত মণ পাষাণভারের নীচে স্বচ্ছন্দে শুইয়া আছেন।”

খসরুর গোরের পাথরের উপর কতকগুলি ফুল ছড়ান দেখিলাম। শুনিলাম, মুসলমানেরা অনেকে অনেক কামনা করিয়া খসরু ও তাঁহার পুত্রদিগকে পূজা করিয়া যায়, বিনা-অপরাধে হত হইয়া আর-কি ইহাঁরা "সহিদ" অর্থাৎ দেবতা হইয়াছেন।

এইসব দেখিয়া শুনিয়া একটা ঔদাস্যময় কষ্টের ভাব সঙ্গে লইয়া বাড়ী ফিরিয়া আসিলাম। সমাধিস্থল দেখিলে মনে কি যে একটা কিছুই কিছু নয় ভাব আসিয়া পড়ে, সহজে সে ভাব মন হইতে তাড়ান যায় না। অথচ এই কষ্টেরও এমন একটা আকর্ষণ আছে—সমাধি-ক্ষেত্রে আসিলে আর ফিরিতে ইচ্ছা করে না,—কে জানে মৃত্যুর মধ্যে কি মায়া নিহিত, মৃত্যুকে সকলে দূরে রাখিতে চায়, মৃত কেহ দেখিতে চায় না—তবু শব দেখিলে তাহার দিকে না চাহিয়া যেন কেহ থাকিতে পারে না। একদিন এখানকার ইংরাজদের গোরস্থান দেখিতে গিয়াছিলাম। কত সাধের স্ত্রী মরিযাছে—স্বামী সেই মৃতদেহের উপর উচ্চ স্মৃতিস্তম্ভ নির্ম্মাণ করিয়াছেন, কত স্ত্রী মৃত স্বামীর গোরের উপর অশ্রুমাখা কাতরোক্তি লিখিয়াছেন। একজন ধনীর একটিমাত্র পুত্র একুশ বৎসর বয়সে ঘোঁড়া হইতে পড়িয়া মরিয়া গিয়াছে, একজন একে একে চারিটি পুত্রকন্যা ও স্ত্রীকে এইখানে শুয়াইয়া রাখিয়া গেছেন, সংসারে বুঝি আর তাঁহার কেহ নাই। কত পুত্র কন্যা পিতামাতা ভাই ভগিনী স্বামী স্ত্রী অশ্রুজল ও হৃদয় বেদনা মাখাইয়া প্রিয় মৃতের মাটি শয্যার উপর ফুল-শয্যা নির্ম্মাণ করিয়া গিয়াছে। কিন্তু যে শুইয়া আছে তাহার কাছে মাটী-শয্যা আর ফুল-শয্যা দুইই সমান। এ যে স্থল এখানে অশ্রু বেদনা স্নেহ প্রেম কিছুই পৌঁছে না। সমাধি-ক্ষেত্রে আসিলে স্নেহ-প্রেমের অশ্রু-বেদনার এই উপেক্ষা দেখিয়া মর্ম্ম বিদ্ধ হয়, সংসারের অনিত্যতা প্রাণের ভিতরে ভিতরে প্রবেশ করে, অহঙ্কার ভুলাইয়া দেয়,—ক্রমে সেই কষ্টের মধ্যে একটা পবিত্র প্রশান্ত ভাব অন্তঃশীলা বহিতে আরম্ভ হইয়া সেই কষ্টটাকে উপভোগ্য করিয়া তুলে, তখন সমাধি মন্দির হইতে আর ফিরিতে ইচ্ছা হয় না, তাহার মধ্যে একটি সত্য দেখিতে পাওয়া যায়।

## ৪

গঙ্গার যেমন বেণীঘাট প্রধান, যমুনার তেমনি বড়ুয়াঘাট প্রধান। কিন্তু বেণীঘাট সঙ্গমঘাট বলিয়া ইহা একটি প্রধান তীর্থস্থান, কাজেই এ-ঘাটে যেমন লোকের ভিড়, নিশানের কারখানা, বড়ুয়াঘাটে তাহার কিছুই নাই।

আমরা দুই দিন নৌকা করিয়া যমুনায় বেড়াইতে গিয়াছিলাম। বলিতে ভুলিয়া গিয়াছি—এখানকার নদীতে স্রোতের তেমন জোর নাই, কেননা সমুদ্র নিকটে নহে বলিয়া গঙ্গা যমুনায় এখানে জোয়ার ভাঁটা খেলে না, সুতরাং নৌকা যেদিকে ইচ্ছা অতি সহজে চালান যায়। এখানে নৌকার চলাচল যে বেশী আছে তাহাও নয়, যমুনার পুলের কাছে—নৌকার আড্ডাস্থলেই মোট ৪/৫ খানি মাত্র নৌকা সর্ব্বদা বাঁধা থাকে, আর নদীর বুকে মাঝে মাঝে দু-একখানি নৌকা চলিতে দেখা যায়। ধোপারাই এখানকার নদীর শোভা। যমুনার ধারে ধারে

সারাদিনই প্রায় সার গাঁথিয়া ধোপারা আহা ওহো শব্দ করিতে করিতে তালে তালে কাপড় কাচে—কোথায় যমুনা পুলিনে শ্যামের বংশীধ্বনি আর কোথায় ধোপাদের এই চীৎকার সঙ্গীত! বড়ুয়াঘাটের কাছে যমুনার ধারেই দুইটি বড় বড় অট্টালিকা, আর ঘাট হইতে কিছুদূরে সুন্দর একখানি বাঙ্গলা। বাঙ্গলাখানি মিশনারীদের, আর অট্টালিকা দুইটির একটি কাশীর রাজার, একটি একজন ফকীরের। ফকীর সম্প্রতি মরিয়াছে। কাশীর রাজার বাড়ীটির প্রস্তর-গেট চন্দন কাঠের বাক্সের মত বড় সুন্দর লতাপাতা ফুলকাটা। এদেশের লোকে পাথরের উপর বড় সুন্দর কাজ করিতে পারে,—এখানকার ধনী মাত্রেরই প্রায় পাথরের বাড়ী।

প্রথম দিন আমরা নৌকা করিয়া বড়ুয়াঘাট হইতে আন্দাজ এক ক্রোশ চলিয়া আসিয়া দেখিলাম গহনাগাঁটী ও রঙ্গিন কাপড় পরা স্ত্রীলোকেরা ঝমঝম করিয়া ও ফিটফাট পুরুষেরা সার গাঁথিয়া তীর দিয়া চলিয়াছে। ব্যাপার কি জিজ্ঞাসা করায় মাঝিরা বলিল—নিকটে শ্যামা মাজির গাছতলায় সকালে মেলা ছিল—সেখান হইতে লোকেরা ফিরিয়া যাইতেছে। শুনিলাম সে বৃক্ষটি নিকটেই নদীর তীরে। আমরা সেইখানে নৌকা লাগাইতে হুকুম দিলাম। খানিক পরে একটা পাহাড়ের মত উঁচু জায়গার নীচে নৌকা থামিল—আমরা নৌকা হইতে তীরে নামিয়া সেইখানে উঠিলাম, দেখিলাম সেই উচ্চস্থানে একটা বাঁধান গাছতলায় কতকগুলা ভাঙ্গাচোরা মূর্ত্তি, তাহাই শ্যামামায়িজি। সকালে এইখানে মেলা হইয়া গিয়াছে, পুতুলগুলো সব সিঁদুর মাখান, আর নিকটে অনেক ভাঁড় কোড় পড়িয়া আছে—তাহাই মেলার অবশেষ। সেই উচ্চ পাড়ের নিম্নদেশ দিয়া যমুনার একটা শাখানদী বর্ষাকালে কানপুর পর্য্যন্ত চলিয়া যায়, এখন তাহার শুষ্ক চিহ্নমাত্র অবশিষ্ট রহিয়াছে। এই উচ্চস্থান হইতে যমুনা দেখিতে কি সুন্দর—নীল আকাশ প্রতিবিম্বিত যমুনার জল এত ঘোর নীল যে সমুদ্রও যেন অত নীল নহে। সেই কাল জলে—তীরের বৃক্ষচ্ছায়া কাঁপিয়া কাঁপিয়া উঠিতেছে—সূর্য্যের কিরণ চিকচিক করিতেছে, সমস্ত আকাশটা তাহার মধ্যে ঢেউএর মত উঠিতেছে পড়িতেছে, একটা ছোট্ট হৃদয়ের মধ্যে একটা অসীম জগৎ-সংসারের যেন লীলাখেলা চলিয়াছে।

সেদিন আর বেশীদূর যাওয়া হইল না, সেইখান হইতেই বাড়ী ফিরিলাম। পরদিন খুব ভোরে নৌকায় উঠিয়া সে-স্থান ছাড়াইয়া আরো অনেক দূরে যমুনার বক্ষে একটি পাহাড় দ্বীপ উঠিয়াছে, দুইটার সময় সেইখানে পৌঁছিলাম। দ্বীপটির নাম সুজান দ্বীপ।[৬] দ্বীপটি স্তরে স্তরে দীর্ণ বিদীর্ণ একটি প্রকাণ্ড পাষাণ মূর্ত্তি। তাহার পদতলে নদীর জলে বড় বড় ভাঙ্গা পাথর গড়াগড়ি যাইতেছে—তাহার গায়ে এক একটা বড় বড় চাঙ্গড়া এমনিভাবে ঝুঁকিয়া আছে—যেন এখনি পড়িয়া যাইবে। যমুনার জলের মধ্যে স্তরে স্তরে মর্ম্মে মর্ম্মে বিদারিত সেই উচ্চ পাহাড়ের মাথায় একটি শিবমন্দির। মন্দিরে উঠিবার জন্য নীচে হইতে মন্দির পর্য্যন্ত বরাবর পাহাড় কাটা সিঁড়ি। সেই সিঁড়ি দিয়া আমরা মন্দিরে উঠিলাম। মন্দিরটিতে জন-মানব নাই, মন্দিরের নিকটে একটিমাত্র নিম গাছ—আর আশেপাশে ঝাঁকড়া ঝাঁকড়া দুএকটা আগাছার জঙ্গল ছাড়া তাহার চারিপাশের অসমান জমি মাজা পাথরের মত ঝরঝরে। মন্দিরের ভিতরের দেয়ালে দেয়ালে ফার্সি লেখা, শিবমন্দিরে ফার্সি লেখা কেন বুঝিতে পারিলাম না।

এই দ্বীপের সম্মুখে যমুনার তীরে আর একটি উঁচু পাহাড়—মধ্যে একটা জলের ব্যবধান; দেখিলে মনে হয়—এই দুই পাহাড় আগে একটিমাত্র সংলগ্ন পাহাড় ছিল, পরে কোন কারণে ইহাদের মধ্যস্থিত পাহাড়-অংশ ভাঙ্গিয়া ইহারা এমন বিচ্যুত হইয়া পড়িয়াছে। সুজান দ্বীপ দেখা হইলে আমরা আবার নৌকা করিয়া তীরে নামিয়া ঐ পাহাড়ের উপর উঠিলাম। ঐ পাহাড়ের উপর সমুখা-সমুখি দুইটি মন্দির—একটি কৃষ্ণ-রাধার, একটি শিবের। কৃষ্ণ-রাধার মন্দিরটি বেশ সুসজ্জিত। এ পাহাড় জনশূন্য নহে, এখানে মন্দিরের কাছে লোকজনের বসতি আছে, মন্দিরের উদ্যানভূমির মধ্যেই একজন পুরোহিত বাস করেন। এই পুরোহিতের কাছে শুনিলাম নবাব সাসুজা তাঁহার একজন প্রিয় হিন্দু কর্ম্মচারীর অনুরোধে—যমুনাবক্ষস্থ ঐ দ্বীপের মন্দির নির্ম্মাণ করিয়া দিয়া, তাঁহার নিজের নামে ঐ মন্দির ও দ্বীপের নামকরণ করেন, তখন বুঝিলাম শিবের মন্দিরে ফার্সি লেখা কেন।

এইসব দেখিয়া শুনিয়া নৌকা ছাড়িতে প্রায় ৪টা হইয়া গেল। বিকালে যমুনার দৃশ্য কি চমৎকার! পশ্চিম আকাশের লাল আভায় নৌকার পশ্চিমদিকের নদীর জল লালে লাল হইয়া উঠিয়াছে—সে দিকে নদীর বুকের ভিতর যেন সহস্র সহস্র রাঙ্গাজবা ফুটিয়া উঠিয়াছে—আর তাহার কূলে উঁচু উঁচু সোজা সোজা পাড়ের উপরে ছোট ছোট কুটীর ও বড় ছোট গাছপালার গায়ে গায়ে সে লালের স্নিগ্ধ লাবণ্য পড়িয়াছে। সেই সোজা পাড়ের ঐ কুটীরগুলি দেখিলে কেমন ভয় ভয় করে—মনে হয় তাহারা যেন নদীর শোভাময় লাল জলে জীবন বিসর্জ্জন করিতে উন্মুখ হইয়া রহিয়াছে। এই ভাঙ্গন-ধরা তীরের উপর আর এক বর্ষা পর্য্যন্ত কুটীরগুলি যে রক্ষা পাইবে এমন মনে হয় না।

পশ্চিমের এই আলো পথ দিয়া আমরা পূর্ব্বদিকে অন্ধকারের রাজ্যে অগ্রসর হইতে লাগিলাম, সন্ধ্যা হইল, পশ্চিম এখনো স্নিগ্ধ লাল-লাবণ্যময়, কিন্তু পূর্ব্বদিক একেবারে অন্ধকার—কুয়াসায় আচ্ছন্ন। সেই কুয়াসার প্রাণের মধ্যে এক একবার কেবল পুলের দিকের একটা আলো জ্বলিয়া জ্বলিয়া উঠিতেছে—আর পাশের জানালা দিয়া আকাশের এক একটা তারা চোখের সমুখে আসিয়া পড়িতেছে—দুই একটা তারা নদীর জলে মাঝে মাঝে নৃত্য করিয়া উঠিতেছে। একদিকে আলোক একদিকে অন্ধকার—আমরা মধ্যখানে সন্ধিস্থলে বসিয়া আলোকের রাজ্য ছাড়িয়া ক্রমাগত অন্ধকার কুয়াসার দিকে ছুটিয়া চলিয়াছি—সেখানে আশ্রয় ফেলিয়া আসিয়াছি, মানুষ—মানুষ আমরা।

এখানে রাস্তাঘাটে সহরে মাঠে যেখানে সেখানে মন্দির; এত মন্দিরেও তবু এখানকার লোকেদের আশ মিটে নাই, যে স্থানটি একটু নির্জ্জন, সুদৃশ্য, সেইখানেই একটি বাঁধান গাছতলায় একটা কোন না কোনরূপ মূর্ত্তি খাড়া করিয়াছে, বলিতে কি এখানে এমন একটা বড় গাছতলা বা উঁচু ভালরকম জায়গা দেখিলাম না, যেখানে একটা সৃষ্টিছাড়া মূর্ত্তি পড়িয়া নাই। আর যেখানেই এইরূপ মূর্ত্তি সেইখানেই এক একটা নিশান পোতা,—নিশান দেখিলেই বুঝা যায় ইহা একটি দেব আড্ডা। এইরূপ মূর্ত্তিপূজার এক একটা বিশেষ দিন থাকে, অনেক দূর হইতে সেদিন সেখানে লোক জমে, দোকান পসারি বসে—একটা মেলা হয়। তারপর যে যেখানে

চলিয়া যায়---মূর্ত্তি একাকী পড়িয়া থাকে।

সৌন্দর্য্য পূজার স্বাভাবিক প্রবৃত্তি হইতে যে প্রথমতঃ এইরূপ স্থলে দেশ কল্পনা করা হইয়াছে তাহার সন্দেহ নাই। বলিতে কি আমাদের দেশের লোকের মত প্রকৃতি পূজা করিতে, স্বভাব-সৌন্দর্য্যে জীবন্ত কবিত্ব অনুভব করিতে আর দ্বিতীয় জাতি নাই।

আমরা সর্ব্বপ্রথমে এখানে ভরদ্বাজের আশ্রম মন্দির দেখিতে যাই। রামচন্দ্র বনে যাইবার সময় আর কি এখানে তিনদিন বাস করিয়া গিয়াছিলেন। যাইবার সময় মনে করিলাম কি একটি নির্জ্জন পবিত্র স্থান দেখিতে যাইতেছি—কিন্তু লোকালয়ের ভিতর দিয়া ধূলায় হাবুডুবু খাইতে খাইতে একটা গণ্ডগোল, চিকরা চিকরি—অপরিষ্কার ও ধূলার কারাগার মধ্যে প্রবেশ করিয়া শুনিলাম এই ভরদ্বাজের মন্দির। যত মন্দির দেখিয়াছি এমন অপরিষ্কার ধূলিময় কোনটি দেখি নাই। এখানে দুইটি মন্দির ঘর—এক ঘরে রাম লক্ষ্মণ সীতার মূর্ত্তি, এক ঘরে একটি শিবের মূর্ত্তি। দুইটি ঘরের মধ্যে দুইটি সিঁড়িপথ আছে, সেইখান দিয়া নীচের অন্ধকার গহ্বরে নামা যায়। ইহার একটি গহ্বর বশিষ্ঠ মুনির, একটি ভরদ্বাজের তপঃস্থান বলিয়া কথিত। আমরা মন্দিরে প্রবেশ না করিতে করিতে জনকতক পুরুষমূর্ত্তি-স্ত্রী-পাণ্ডা আমাদের ঘেরিয়া ফেলিয়া ডাক-হাঁক আরম্ভ করিয়া দিল; মন্দির দেখিব কি আমাদের হৃৎকম্প উপস্থিত; মনে হইল আজ বুঝি এইখানেই কয়েদী হইয়া পড়ি। কমপাউণ্ডের মধ্যে কাছাকাছি আরো অনেক মন্দির, সকল মন্দিরের লোকেরা একসঙ্গে জুটিয়া নিজের নিজের দেবতার জন্য পয়সা চাহে, নিজের নিজের মন্দিরে লইয়া যাইবার জন্য চীৎকার করে, ঘন ঘন হাত নাড়িতে নাড়িতে কাছে আসে, অতিকষ্টে আমাদের দরোয়ানেরা তাহাদের সরাইয়া রাখে। যাই হৌক, খানিকক্ষণ তাহাদের চীৎকারের বড়ষিতে নাকানি চোবানি খাইয়া অবশেষে অনেক কষ্টে ছিপ কাটিয়া তাহাদের হাত এড়াইয়া গাড়িতে গিয়া উঠিলাম, তাহাতেও নিস্তার নাই, গাড়ীর অর্দ্ধেক পথ আবাল, বৃদ্ধ, বনিতারা চীৎকার করিতে করিতে আমাদের সঙ্গে সঙ্গে ছুটিল। এমন বিপদে আর কখনো পড়ি নাই। যদি ভরদ্বাজ মুনি জানিতেন তাঁহার শান্তির আশ্রম এমন অশান্তির আলয় হইয়া উঠিবে তাহা হইলে বোধ করি ইহার চিহ্নমাত্র তিনি রাখিয়া যাইতেন না।

সহরের মধ্যে রাজার মন্দির নামে আর একটি মন্দির আমরা দেখিতে গিয়াছিলাম। ইহা একটি প্রস্তর নির্ম্মিত লালবর্ণের নূতন মন্দির। মন্দিরটি সবে ১৬ বৎসর মাত্র একজন রাজা নির্ম্মাণ করিয়া দিয়াছেন। মন্দিরটি বেশ দেখিতে, ইহার চূড়াগুলি সব স্বর্ণ-মণ্ডিত। যে দ্বার দিয়া মন্দিরের কমপাউণ্ডে প্রবেশ করিতে হয়—তাহা সুবৃহৎ। এই দ্বারদেশে একটি মজার ঘড়ি, একটা নল দিয়া ফোঁটা ফোঁটা করিয়া একটা জলপাত্রে জল পড়িতেছে, জলে বাটীটির কতখানি পুরিয়া উঠিতেছে তাহা দেখিয়াই সময় ঠিক হইতেছে। বাটীটি একেবারে জলপূর্ণ হইলে তখন তাহা ফেলিয়া আবার খালি করিয়া লইতে হয়। মন্দিরটি শিব মন্দির, মন্দিরের চারিধারের বারান্দার ভিতরে বাহিরে দেব-দেবীর মূর্ত্তি খোদিত, মন্দিরের মধ্যে দেয়ালে অনেক দেব-দেবীর চিত্র। শিব মন্দিরের সমুখাসমুখি কমপাউণ্ডের মধ্যে একটি একতালা গৃহে কৃষ্ণ-রাধার মূর্ত্তি। সেই গৃহের ছাতে কৃষ্ণ-রাধার মাথার উপর কয়েকটি বিলাতি মূর্ত্তি (statue)।

এই মূর্ত্তিগুলি বেশীর ভাগ স্ত্রী-মূর্ত্তি, পুরুষও আছে, একজন নাইট একটা হরিণ পৃষ্ঠে দণ্ডায়মান। দেবমন্দিরে এইরূপ বিলাতি দৃশ্য দেখিয়া ভাবিলাম—বুঝি বা বাল্মীকি, লক্ষ্মী, সরস্বতী আজ এইরূপ বেশে শিবের সম্মুখে বিরাজ করিতেছেন। আশ্চর্য্যই বা কি! শুনা যায় আজকাল কোন কোন গৃহদেবতার পাউরুটি বিস্কুটের ভোগ নহিলে চলে না!

এখানে আর দুইটি যে মন্দির দেখিয়াছি তাহা দেখিতে এমন জমকাল নহে, কিন্তু তাহার সম্মুখের দৃশ্য বড় চমৎকার। দুইটিই গঙ্গার ধারের মন্দির। একটি দারাগঞ্জে, অন্যটি সহরের বাহিরে শিবকোটি নামক স্থানে। দারাগঞ্জ নদীর ধারের একটি স্থান, বড় বড় বাড়ী ইমারত মন্দিরে মন্দিরে ইহা ভরা। নদীর উপর হইতে এই স্থানটি দেখিতে ঠিক যেন ছবির মতন, বড় সুন্দর! এখানে আমরা যে মন্দিরটি দেখিতে গিয়াছিলাম তাহা বাসুকীর মন্দির—ইহা একটি উচ্চ ভূমির উপর অবস্থিত। পাথরের সুবিস্তৃত সিঁড়ি দিয়া আমরা মন্দিরের বারান্দায় উঠিয়া ঘুরিয়া সর্পরাজের সম্মুখের বারান্দায় আসিয়া দাঁড়াইলাম, এই বারান্দা হইতে নীচে গঙ্গা পর্য্যন্ত দুই পাশে দেয়ালওয়ালা একটি বাঁধান ঘাট, বর্ষাকালে সম্মুখের প্রসারিত মাঠ ঢাকিয়া এই ঘাটে জল আসে, কিন্তু এখন গঙ্গা শুকনো হলদে মাঠের আকাশের একপাশে একটা ক্ষীণ বিদ্যুৎ-রেখার মত শুইয়া আছে। তাহার মাথার উপর অনন্ত প্রসারিত আকাশ আর চারিপাশে অনন্ত প্রসারিত মাঠ ধূ ধূ করিতেছে। মাঠের সীমান্তে যে বড় বড় গাছ, মন্দিরের উচ্চ ভূমির কাছে তাহাও ঈষৎ উচ্চ সমান সবুজ জমির মত হইয়া পড়িয়াছে, বিকালের প্রশান্ত কনক আভা—হরিদ্রাবর্ণের এই ক্ষেত্রাকাশে শয়ন করিয়া চারিদিকে একটা গম্ভীর নিরাশার ভাব, একটা বৈরাগ্যের তান তুলিতেছে—বাসুকী সহস্র ফনা তুলিয়া তাহার দিকে চাহিয়া সেই বৈরাগ্য সঙ্গীত শুনিতে কাণ পাতিয়া আছে।

শিবকোটির মন্দির ("শিউকোট" অর্থাৎ শিব মন্দির। ইহা হইতে সমস্ত স্থানটার নামই শিউকোটি হইয়া পড়িয়াছে) আমরা রাত্রকালে দেখিতে গিয়াছিলাম। স্থানটি একেবারে সহরের বাহিরে, বড় নির্জ্জন। মন্দিরের পুরোহিতগণ ছাড়া এখানে আর কেহই বাস করে না। সেদিন পূর্ণিমা, সাদা ধবধবে গম্বুজওয়ালা ছোট্ট মন্দিরের উপর, কাল পাথরের ঘাটের উপর, মন্দিরের নীচের ধূ ধূ কারী বালির চড়ার উপর, দূরে অস্পষ্ট গঙ্গার কাল একটা রেখার উপর জ্যোৎস্না ঘুমাইয়া পড়িয়াছে। সেই ঘুমন্ত জ্যোৎস্নাকে কম্পিত করিয়া পুরোহিতদিগের স্তবগান মন্দিরের মধ্য হইতে স্তব্ধ আকাশে উথলিয়া উঠিতেছে, চারিদিক গমগম করিতেছে, চারিদিক পবিত্র হইয়া উঠিতেছে—আমার মনে হইতে লাগিল আমি ঋষি আশ্রমে সামগান শুনিতেছি। সেই স্তব শুনিতে শুনিতে পূতঃ হইয়া আমরা সিঁড়ি দিয়া নামিয়া বালির চড়া ভাঙ্গিয়া নদীর ধারের দিকে চলিতে লাগিলাম। পুরোহিতদের স্তুতিগান ধীরে ধীরে মিলাইয়া আসিতে লাগিল, যখন নদীতীরে আসিয়া দাঁড়াইলাম কেবল একটা গুণগুনানি মাত্র অবশিষ্ট রহিল। এখানে কি গভীর নিস্তব্ধ ভাব! নিজের নিশ্বাস শব্দ পর্য্যন্ত যেন এখানে শোনা যায়। এই জ্যোৎস্নাময় স্তব্ধ রজনীতে আমরা পরস্পরের দিকে চাহিয়া চাহিয়াই যেন বিস্মিত হইতে লাগিলাম, মনে হইতে লাগিল যে, আমরা এখানে কেন আসিলাম। আমরা বিস্ময়ে স্তব্ধ ভাবে তীরে বালির

উপর বসিয়া গঙ্গার পানে চাহিয়া রহিলাম। গঙ্গার উপরে যেখানে পূর্ণচাঁদ তলতল ঢলঢল করিতেছে—তাহার কাছেই—আকাশের একখানা কালমেঘ পড়িয়া ঘন ঘোর করিয়া তুলিয়াছে—মানুষের হৃদয়ের মত গঙ্গার হৃদয়েও যেন একই সঙ্গে হাসি কান্না গাঁথা রহিয়াছে, আর গঙ্গা-হৃদয়ের হাসির সেই ছোট ছোট তরঙ্গগুলিই যেন কুলকুল শব্দে আমাদের পায়ের কাছের তটদেশ আঘাত করিতে লাগিল, আর মাঝে মাঝে ওপারের পাড় ভাঙ্গিবার শব্দ মৃদুতর হইয়া গঙ্গার শোকসঙ্গীত যেন আমাদের কাণে পশিতে লাগিল। ওপারে মেঘের মত আবছা আবছা গাছপালার ভিতর একটিমাত্র আলো টিপটিপ করিতেছে—এদিকে গাছপালার ভিতর সন্ধ্যার তারা জ্বলজ্বল করিতেছে—আমার তীরে বসিয়া একটি কথা মনে হইতে লাগিল—একদিন এইরূপ জ্যোৎস্না রাত্রে নদীর শোভা দেখিয়া একজন যে বলিয়া উঠিয়া ছিল—"যদি মরিতে হয় ত এই সময় গঙ্গার বুকে—" আমার সেই কথাটি মনে পড়িতে লাগিল। ক্রমে আমাদের স্তব্ধতা ভাঙ্গিয়া গেল,—আমরা অনেকক্ষণ ধরিয়া সেই জ্যোৎস্না-ধৌত চড়ার উপর বসিয়া বেড়াইয়া গল্প করিয়া কাটাইলাম,—অবশেষে বাড়ী ফিরিলাম। এই খানেই আমাদের মন্দির দেখা শেষ নহে। আমরা এই মন্দির দেখার গল্প করিতেছি—একজন বলিলেন—গঙ্গার ওপারে পাড়িলা গ্রামে যে একটি শিবমন্দির আছে—বড় চমৎকার। শুনিয়া ত আমার বন্ধুটি ক্ষেপিয়া উঠিলেন—যাইবার সব ঠিকঠাক হইল—এবার যাত্রী আমরা ৪ জন স্ত্রীলোক—সঙ্গে দরোয়ান চাকর বাকর। ঘরের গাড়ী গঙ্গার ধার পর্য্যন্ত গেল,—তাহার পর গঙ্গার কাঁচা পুল ভাঙ্গিয়া উবড়ো খাবড়ো গ্রাম্য রাস্তা দিয়া যাইতে হইবে, সে পথে কিছু আর ঘরের গাড়ী চলে না,—কাজেই এ দেশে খাঁচার মত ছোট ছোট যে একরূপ ঘোঁড়ার গাড়ী আছে, আমরা তাহার এক একখানিতে দুইজন করিয়া চড়িলাম। একখানিতে আমি ও আমার তন্বাঙ্গী বন্ধুটি, আর একখানি কিছু অতিরিক্ত রকম জুড়িয়া গেল। মন্দির দেখার প্রসাদে আমাদের এক্কা চড়া পর্য্যন্ত হইয়া গেল, এক্কা চড়িয়া আমাদের আনন্দ দেখে কে। আমাদের দুইজনকে ঝাঁকাইতে ঝাঁকাইতে—দোল দিতে দিতে যখন পুল দিয়া এক্কাখানি আয়েষে হেলিয়া দুলিয়া চলিল—আমার ত বড় মজার লাগিতে লাগিল,—আমরা দুজনে তখন প্রাণের যত সুখের গল্প করিতে বসিলাম, মনে হইতে লাগিল—সঙ্গীর গুণেই স্বর্গ নরক, স্থানের গুণে নহে।

এইরূপ হাঁসিতে খুসিতে অর্দ্ধ ক্রোশ পুলটা পার হইয়া গ্রাম্য কাঁচা রাস্তায় আসিয়া পড়িলাম, সকলেরই মনে হইল—এইবার গম্য স্থানের কাছাকাছি আসা গেল—অল্পক্ষণের মধ্যেই মন্দিরে পৌঁছিব, ওমা—কোথায় কি? যতই যাই, শুনি আরো যাইতে হইবে—পথের যেন আর শেষ নাই। চাকররা যারা সঙ্গে ছিল তারা ঠিক পথ জানে না,—মাঝে মাঝে রাস্তার লোক ধরিয়া ধরিয়া তাহারা পথ জিজ্ঞাসা করে,—কেহ বলিয়া দেয় এ-রাস্তায় যাও, কেহ বলে ও-রাস্তায় যাও—পথের না আছে একটা ঠিক, না আছে একটা কথার ঠিক,—গাড়োয়ানেরা একবার এ রাস্তায় একবার ও রাস্তায় গাড়ীদুটাকে ঘড়ির পেণ্ডুলামের মত ঘুরাইতে ঘুরাইতে অবশেষে একটা মাঠের পথে আনিয়া ফেলিল—শুনিলাম এই পথে গেলে শীঘ্র যাওয়া যাইবে,—তখন বুঝিলাম—মহাদেবের মন্দিরে—কিন্তু তারপর দেখিলাম আর খানিকটা এইরূপ

পথে চলিলে শীঘ্রই শেষ স্থানে যাওয়া যাইবে। মাঠের সেই পথহীন আঁকা বাঁকা ঢিবে উঁচু নীচু পথে বার বার স্বর্গ হইতে রসাতলে দুমদাম করিয়া পড়িতে পড়িতে গাড়ী চলিতে লাগিল। এক একবার সমুখে একটা উঁচু ঢিবি দেখি, কি করিয়া পার হইব প্রাণটা আঁতকিয়া উঠে, আর গাড়ীটার দুই দিকে লোকেরা ধরিয়া মজেমে মজেমে (ধীরে ধীরে) করিতে করিতে অতি সন্তর্পণে—কিন্তু অবশেষে দুম করিয়া নামাইয়া দেয়—মনে মনে বলি, মজাটা যথেষ্ট হইয়াছে, এখন একটু কমিলে বাঁচি। এইরূপ এক একটা ঢিবি পার হওয়া কলিকালের আর কি অগ্নিপরীক্ষা, তার উপর আমাদের গাড়ীটা তবু হালকি সওয়ারি,—দ্বিতীয় গাড়ীখানি এইরূপে পার করিতেছে। এক একবার লোকদেরও প্রাণ ওষ্ঠাগত হয়—যাত্রীদেরও ত্রাহী মধুসূদন হইয়া পড়ে, দুই একবার ত যাত্রী দুইটি গাড়ী হইতে নামিয়া উঁচু ঢিবি পার হইয়া লইলেন—তাঁহাদের মধ্যে একজনের ক্রমাগত মনে হইতে লাগিল—তিনি আহার করিয়া শিব দর্শনে আসাতেই যত অনর্থ উৎপত্তি হইয়াছে,—আর কখনো এরূপ করিবেন না বলিয়া তিনি মাননা করিতে লাগিলেন। কোন রকমে যখন মাঠের সে ভবনদীটা পার হইয়া মন্দিরে আসা গেল—রমণী বলিলেন—তিনি মাননা না করিলে কখনই আজ মন্দিরে আসা ঘটিত না।

যাক, এতটা সুখে রাস্তা পার হইয়া মন্দির দেখিয়া চক্ষুস্থির—একটা গলি ঘুঁজির মধ্যে একটা এঁদো পচা জায়গায় ছোট খাট একটা শিবের মন্দির,—এই ত পাড়িলা মহাদেব। যা হক দুপুরের সময় বাড়ী ছাড়িয়া ৪টের সময় আমরা এখানে আসিয়া পঁহুছিলাম,৪।।টার সময় আবার বাড়ী মুখে ফিরিলাম—অমন উঁচু নীচু পথে রাত হইলেই সর্ব্বনাশ, তাহা হইলে মাঠেই রাত কাটাইতে হইবে। সঙ্গে আবার একটা আলো জ্বালিবার বন্দোবস্ত পর্য্যন্ত নাই, দুপুর রৌদ্রে বাড়ী ছাড়িয়া কার মনে অন্ধকার রাত্রের বিপদ মনে আসে? এবার সে রাস্তা না ধরিয়া অপেক্ষাকৃত ভাল রাস্তা ধরা গেল। শীতকাল, বিকাল হইতে হইতে সন্ধ্যা আসিয়া পড়ে, সন্ধ্যা না আসিতে আসিতে অন্ধকার হয়, শীঘ্রই চারিদিক ঘোর ঘোর হইয়া আসিল—দৌড়াদৌড়ি তাড়াতাড়ি করিয়া ও গাড়ী মাঠ না ছাড়াইতে ছাড়াইতে সন্ধ্যা হইয়া পড়িল, বেচারা ঘোঁড়ারাই বা কত পারে, তবু তাহারা প্রাণপণে চলিতে লাগিল, বাবলা গাছের নোয়ান ডালপালার কাঁটার আঁচড় খাইয়া, নীচে গাছগাছড়ার উপর তার প্রতিশোধ লইয়া গাড়ী দ্রুতবেগে চলিতে লাগিল—আর খানিকটা গেলেই গাড়ী মোহনগঞ্জের গ্রাম্য রাস্তায় আসিয়া পড়ে—সকলের মনে এই মাত্র ভরসা; এই ভরসার উপর নির্ভর করিয়া আমরা সেই মাঠের দিকে চাহিতে চাহিতে চলিলাম, ক্ষেত্রের মাঝে আঁধার গাছপালা ছাড়া আর কিছুই চোখে পড়ে না, সহরের মত এখানে হিমের ধুঁয়া নাই—তাই সন্ধ্যাতেও একটু একটু চারিদিক নজরে পড়িতেছে। শীত কনকন করিতেছে—সজোরে ঠাণ্ডা হাওয়া বহিতেছে—যেদিকে চাই ত্রিসীমানায় একটা লোক নাই লোকালয় নাই, একটা পথ দেখা যায় না, মাঝে মাঝে কেবল এক একটা শেয়াল যা আমাদের দিকে তাকাইয়া চলিয়া যাইতেছে।—যত অন্ধকার হইয়া আসিতে লাগিল—হৃৎকম্প হইতে লাগিল, রাত্র হইয়া গেলে আর কোন উপায় নাই—সমস্ত আমোদ প্রমোদ ফুরাইয়া গেল—সকলে নিঃঝুম হইয়া পড়িলাম। এই সময় আমার একবার মনে হইল নভেল

লেখকগণ কেমন সহজে পথিককে দিকহারা করিয়া ফেলেন, কিন্তু দিকহারা অবস্থাটা যে কি ভয়ানক তাহা তাঁহাদের একবার হৃদয়ঙ্গম করাইয়া দিই। যা হউক, কোন জন্মের নিতান্ত পুণ্যবলে আমরা শীঘ্রই গ্রামের রাস্তায় আসিয়া পড়িলাম,— আর ভাবনা রহিল না, বুঝা গেল যত রাত্রেই হৌক বাড়ী পৌঁছান যাইবে। তাহার পর যে বাড়ী ফিরিয়াছি তাহা আর বলার আবশ্যক নাই। এখন ঘরে বসিয়া সেদিনকার কথা মনে করিতে বড়ই লাগিতেছে ভাল,—মনে হইতেছে এত মন্দির দেখিয়াছি—এমন আমোদ কোথায় হয় নাই। একটা কথা, এত কষ্ট করিয়া কোথায় গঙ্গার পাড়ে পাড়িলা মহাদেব তাহা পর্য্যন্ত দেখিয়া আসিলাম আর আমাদের বাড়ীর কাছেই যে একটি ভাল মন্দির আছে তাহা এ পর্য্যন্ত কখনো দেখা হইল না, যাহা সহজে পাওয়া যায় তাহার আর কি এমনি হতাদর। এখানে আসিয়া আমরা গভর্ণমেন্ট হাউস, লাইব্রেরি, মেয়ো হল, পার্ক প্রভৃতি যাহা কিছু দেখিবার সব দেখিয়াছি, কিন্তু কলিকাতায় যে এরূপ ধরণের কত ভাল ভাল বাড়ী উদ্যান আছে—তাহা দেখিবার কথা মনেও হয় না। এ বিষয়ে ঘরের ছেলের পাণ্ডিত্য আর বাসস্থান সমান। ঘরের ছেলে অন্য লোকের কাছে যখন মহা পণ্ডিত তখনও আপনাদের কাছে সে ঘরের ছেলে বই কিছুই নয়। যাহাকে জন্মিতে দেখিয়াছি—মানুষ করিয়াছি, চিরকাল যাহাকে আবল তাবল বকিতে শুনিয়াছি, আঃ কপাল! তিনি আজ আবার পণ্ডিত! সে পাণ্ডিত্য আবার চোখে লাগে।

অনেকে আমাকে জিজ্ঞাসা করেন—কলিকাতার মনুমেন্টে চড়িয়াছ? অমুকস্থানে গিয়াছ? ওমুকস্থান দেখিয়াছ? আমি ভাবি, চিরকাল যাহার রক্তমাংসের মধ্যে বাস করিয়া আসিতেছি, তাহাকে আবার নূতন আলাদা আলাদা করিয়া কি দেখিব! কলিকাতাটা নাকি আবার একটা পদার্থ!

এখানে আর কি ইংরাজি প্রবাদটা ঠিক খাটে Familiarity brings contempt— এখানকার মেয়ো হলটি মেয়োর স্মরণ চিহ্ন। ইহা বেশ সুদৃশ্য জমকালো একটি বাড়ী। কিন্তু ইহার প্রধান জিনিস ইহার স্তম্ভটি। ইহা কলিকাতার মনুমেন্টের মত উচ্চ না হউক—কিন্তু তবু বড় কম উচ্চ নহে—আমরা ত উঠিতে হিমঝিম খাইয়া গিয়াছিলাম, স্বর্গে উঠিতে গেলে যে কিরূপ কষ্ট সহ্য করিতে হয়—এই মঞ্চে উঠিবার সময় তাহার কতকটা আমাদের ধারণা হইয়াছে,—শেষদিকের সোজা সোজা উঁচু উঁচু ধাপগুলা এক একটা করিয়া উঠি আর মনে হয়—বুঝি আর পারিলাম না, বুঝি এইবার নামিতে হয়। যাহক, অতদূর উঠিয়া আবার নামিয়া পড়া নেহাত অমানুষের কর্ম্ম। তাই জীবন মরণপণ করিয়াও শেষে উঠিয়া পড়িলাম, উঠিয়া সমস্ত পথ শ্রান্তি নিমেষে ভুলিয়া গেলাম, মনে হইল সত্যই স্বর্গে আসিয়াছি—চারিদিকে কি সুন্দর দৃশ্য! নীচের গাছপালার মধ্যে ঘরবাড়ী সব একসা হইয়া গিয়াছে—বড় বড় স্তম্ভ ছোট ছোট ডাণ্ডার মত হইয়া পড়িয়াছে—মানুষগুলো পোকার মত কিলকিল করিয়া চলিতেছে— চারিদিকে একটা সীমাহীন দৃশ্য; দিগন্তের সঙ্গে আকাশ মিশিয়াছে—ছোটর সহিত বড় মিলিয়াছে—এইখানে দাঁড়াইয়া দেখিলে মনে হয় সংসার যেন একটা ছেলেখেলা, যেন একটা পুতুলের রাজ্য, আকাশ গম্বুজে আসীন এক মহান পুরুষ সেই পুতুলদিগকে খেলাইয়া

বেড়াইতেছেন। উঠিতে এত কষ্ট, নামিতে কিছুই না! আমরা যখন নামিয়া আসিলাম, দেখিলাম পশ্চিমের লাল আলো না মিশাইতে চাঁদ উঠিতেছে, বিকাল না ফুরাইতে সন্ধ্যা হইয়াছে—বিকালের লাল আলো আর চন্দ্রমাশালিনী সন্ধ্যার রজত আলো একত্র মিশিয়াছে, কলিকাতায় কখনো এমন সন্ধ্যা দেখিয়াছি বলিয়া মনে হইল না।

এখানে একটি মস্ত নূতন কালেজ নির্ম্মাণ হইতেছে, পুরান কলেজটি ছোটখাট। পুরান কলেজবাটিটির নাম লাউথার কাস্‌ল্। আগে এদেশে লেপ্টেনেন্ট গর্ভনরের স্থলে একজন করিয়া কমিসনার নিযুক্ত থাকিতেন। পুরাতন কলেজটি আগে লাউথার নামক একজন কমিসনারের বাসবাটী ছিল—তাঁহার নাম হইতে ইহার নাম লাউথার কাস্‌ল্ হইয়াছে। শোনা যায় লাউথার বড় মজার লোক ছিলেন, তিনি নবাবী আনা-চালে নহিলে চলিতেন না, সঙ্গে তাঁর আসাসোটাধারী লোক নহিলে হইত না, তিনি আপনাকে "সুবা" বলিয়া পরিচয় দিতেন,—বিলাত যাইবার সময় তিনি অনেক জিনিসপত্র বিক্রয় করিয়া যান, জিনিসের মধ্যে রূপার জিনিস তাঁহার অনেক ছিল, কিন্তু তাঁহার রূপার বাসন কিনিয়া যে সে লোক যে ব্যবহার করিবে—ইহা তাঁহার অসহ্য বোধ হইল—তিনি তাঁহার একজন নবাব বন্ধুকে ৪০ মন ওজনের বাসন সমস্ত দান করিয়া গেলেন, তবু তাহা ঐ কারণে বিক্রয় করিলেন না।

লেপ্টেনেন্ট গবর্ণরের বাড়ীও একদিন আমরা দেখিতে গিয়াছিলাম, তিনি তখন পাহাড়ে, শূন্যগৃহ, সে সময় যে কেহ ইচ্ছা করে দেখিতে পায়। আমরা যাইতেই দ্বারবানেরা দরজা খুলিয়া দিল। বাড়ীটি একতলা একটি বড় বাড়ী, কোন কর্ম্মেরই নহে, আমাদের এখানে একজন বড় মানুষের বাড়ীও তাহা অপেক্ষা অনেক ভাল! লাটসাহেব না থাকায় বাড়ীটি তেমন সাজানও নাই, জিনিসপত্র অনেকটা লণ্ডভণ্ড অবস্থায়, দেয়ালে কতকগুলি কেবল বড় সুন্দর সুন্দর তেলের ছবি দেখিলাম।

এখানকার পার্কটি যদিও কলিকাতার পার্কের মত অত ভাল নহে, তবুও বেশ সুদৃশ্য ব্যাণ্ডষ্ট্যাণ্ডের চারিদিকে ঘাসের চক্রের মধ্যে বিলাতি ফুল ফুটাইয়া যে মখমল বিছানা পাতা হইয়াছে, তাহা বড় সুন্দর। শুনিলাম গরমিকালে যখন এলাহাবাদের মাটীতে কোথায় একটা সবুজ ঘাস থাকে না—চারিদিক মরুর মত ধূ ধূ করে, তখনও এই পার্কের ঘাসগুলি বহু যত্নে বাঁচাইয়া রাখা যায়,—আর চারিদিকের শুকনো মরুময় দৃশ্যের মধ্যে এখানকার সবুজ ভাবটি তখন বড়ই রমণীয় হইয়া উঠে। এখানকার এই পাকা ব্যাণ্ডষ্ট্যাণ্ডটি—এলাহাবাদ সহরের একজন প্রধান ব্যক্তি বাবু নীলকমল মিত্র নিজের ব্যয়ে নির্ম্মাণ করিয়া দিয়াছেন—অথচ ইহাঁর নামটি ব্যাণ্ডষ্ট্যাণ্ডের এমন স্থলে খোদিত আছে—যে তাহা সহজে নজরেই পড়ে না।[৭]

এখানে পুকুর প্রায় নাই, যেখানে সেখানে পাতকুয়া, কিন্তু এখানকার কূয়ায় আর বাঙ্গলা দেশের কূয়ায় অনেক তফাৎ। এখানকার পাতকূয়া এত গভীর, যে নীচে চাহিয়া দেখিতে কেমন গা শিহরিয়া উঠে—সেই গভীর পাতকূয়ার কোন-তলায় একটু জল পড়িয়া আছে,—জল এত নীচে যে তাহা তোলা কম জোরের কর্ম্ম নহে। বেশী জলের আবশ্যাক হইলে প্রায়ই এখানে গরুতে কপিকলে টানিয়া জল তুলে—নহিলে ছোট ছোট লৌহপাত্র করিয়া মানুষেই

কপিকলে জল উঠায়। গরমিকালে কূয়ার জল আরো নামিয়া যায়, যা অল্পস্বল্প পুকুর আছে তাহাও সবই প্রায় শুকাইয়া পড়ে—কেবল লেপ্টেনেন্ট গভর্ণরের বাড়ির কাছে আকবরের সময়কার যে একটা বড় পুকুর আছে, আর রাজাপুর পল্লীতে ভাগনের তালাউ নামে একটি যে ছোটখাট পুকুর আছে—এবং আরও হয়ত এইরূপ একটা পুকুরে গরমিকালেও জল থাকে। ভাগনের তালাও এখানকার লোকেদের একটি ছোটখাট তীর্থ। রাজাপুরে আগে দুইটি পুকুর ছিল, একটি মামার—একটি ভাগনের—এখন মামার বাঁধান বড় পুকুরটি একেবারে শুকাইয়া ঘাসপূর্ণ হইয়াছে—আর ভাগনের সামান্য পুকুরটি জলপূর্ণ রহিয়াছে। এ সম্বন্ধে গল্প এই—ধনী মামার সরকারে গরীব ভাগনে চাকর ছিল, মামাকে একটা পুকুর কাটাইতে দেখিয়া ভাগনেরও একটি পুকুর কাটাইতে ইচ্ছা হইল, কিন্তু তাহার ত টাকাকড়ি নাই, সে সমস্ত দিন খাটে-খোটে, রাত্রে একটু করিয়া পুকুর কাটে, এইরূপে সে যখন একটি পুকুর করিয়া তুলিল, মামার তখন মহা রাগ হইল, মামা যশের লোভে পুকুর কাটাইতেছিলেন—সুতরাং ভাগনেকে যশের ব্যাঘাত স্বরূপ মনে করিয়া রাগিয়া তাহাকে মারিয়া ফেলিলেন। কিছুদিন পরে মামার পুকুরের জল শুকাইয়া গেল (লোকদের বিশ্বাস ঐ পাপে) আর ভাগনের পুকুর পুণ্যপুকুর বলিয়া খ্যাত হইল। এই পুকুরের ধারে একটা উচ্চ জমির উপর গাছের তলায় এই ভাগনের নামে একটি মন্দির প্রতিষ্ঠা দেখিলাম। এক একটা বিশেষ সময়ে এই পুকুরের ধারে মেলা হইয়া থাকে, লোকে এখানে মাননা করিতে আসে, মাননা সিদ্ধ হইলে পূজা দিয়া যায়। রাজাপুরে ভাগনের পুকুরের কাছাকাছি রাস্তার ওপারে কতকগুলা ভাঙ্গাচোরা মসজিদ ও পুরাতন বাঁধান কূয়া বাড়ীর ভগ্নাবশেষ দেখিতে পাওয়া যায়। মসজিদের নহবদখানাটি এখনো বেশ আছে, কিন্তু তাহার লাগাও যে মস্ত বাড়ী ছিল তাহার কিছুই নাই—সেখানে এখন মাঠ, চাষ হইয়াছে। বেশীদিন এ বাড়ী ভাঙ্গা হয় নাই, মিউটিনির সময় এ সকল একজন মোল্লার ছিল—বিদ্রোহী অপরাধে তাহাকে ফাঁসি দিয়া এ সম্পত্তি গবর্ণমেন্ট গ্রহণ করেন, ৮।১০ বৎসর মাত্র গবর্ণমেন্ট একটু একটু এই বাড়ী ভাঙ্গিয়াছেন, এখনো আশেপাশে দুই একটা মসজিদ আর এই নহবদখানা যা বাকী আছে। নহবদখানায় নাকি লেখা আছে, ইহা কেহ ভাঙ্গিতে পারিবে না। তবে গবর্ণমেন্টের ভাঙ্গিতে ইচ্ছা হইলে এই লেখার জন্য যে নহবদখানা রেহাই পাইবে তাহা ত মনে হয় না। শুনিলাম এইখানে জমির নীচে অনেক টাকা ছিল—গবর্ণমেন্ট পাইয়াছেন। এইরূপ ভাঙ্গাচোরা পুরাতন জিনিসের মধ্যে কতদিনকার স্মৃতি আমরা দেখিতে পাই—কালের বিচিত্র হস্তের কারুকার্য্য ইহার মধ্যে যেমন দেখা যায়—নূতন সুদৃশ্য বাড়ীতেও তেমন দেখা যায় না। তাই নূতন বিচিত্র অট্টালিকা হইতেও এইসব পুরাতন ভাঙ্গাচোরা জিনিস দেখিতে আমার ভাল লাগে।

এলাহাবাদে জিনিসপত্র সবই শস্তা—বিশেষতঃ মাছ মাংস। এখানে খুব ভাল পেয়ারা পাওয়া যায়—এখানকার পেয়ারা একটি প্রসিদ্ধ ফল।

এদেশের লোকেরা বেশ ভদ্র ও বিনয়ী, রাজনৈতিক উন্নতি সম্বন্ধে ইহারা বাঙ্গালীদের অনেক পশ্চাতে। এখানে রাজনৈতিক বিষয়ে যখন আন্দোলন হইয়া থাকে তাহা প্রধানতঃ

বাঙ্গালীদের উদ্যোগে। ইংরাজদের ভয়ে এদেশের ধনী লোকেরা পর্য্যন্ত এরূপ আন্দোলনে স্পষ্ট ভাবে যোগ দিতে সাহস পান না। সম্প্রতি এখানে এইরূপ একটি সভা হইয়াছিল—সভা আহ্বানকারীগণ এদেশের ক্রোড়পতি প্রধান ধনীকে ইহার আসন গ্রহণ করিতে বলেন—যদিও এ সভায় গবর্ণমেন্টের বিরুদ্ধে কিছু বলিবার ছিল না, তথাপি কি জানি মেজিষ্ট্রেট কমিসনার যদি ইহাতেও অসন্তুষ্ট হন—এই ভয়ে তিনি যে কেবল সভাপতি হইতে অসম্মত হইলেন এমন নহে, এই সভার সহিত কোন সম্পর্কই রাখিতে চাহিলেন না। এদেশের উপকারার্থে কয়েকজন বাঙ্গালী একটা কোম্পানি করিয়া ইণ্ডিয়ান ইউনিয়ান নামে এখানে একখানি সংবাদপত্র বাহির করিয়াছেন। সত্য কথা বলে বলিয়া গবর্ণমেন্ট আজকাল এইরূপ সংবাদপত্রের উপর অসন্তুষ্ট, তাই এদেশের ধনীরা প্রকাশ্য ভাবে ইহার সেয়ার না কিনিয়া বাঙ্গালীদের নামে বেনামী করিয়া সেয়ার কেনেন।

তবে এসব বিষয়ে এদেশ আগের অপেক্ষা অনেক আগুয়ান হইয়াছে। আগে এদেশে রাজাদের পর্য্যন্ত বড় ইংরাজদের নিকট জুতা খুলিয়া যাইতে হইত। যেবার কলিকাতায় গবর্ণর জেনেরল নিয়ম বাহির করেন যে বুট পায়ে থাকিলে খুলিতে হইবে না, সেবার সেই নিয়মের পর একজন রাজা সাহসে নির্ভর করিয়া বুট পায়ে দিয়া এখানকার কমিসনরের সঙ্গে দেখা করিতে যান,—কমিসনরের চাকরেরা তাঁহাকে মিনতি করিয়া জুতা খুলিতে বলে, রাজা বলেন, "যে বুট থাকিলে কমিসনর কিছু বলিবেন না—যদি বলেন—বলিও বুট ত সহজে খোলা যায় না"—এই কথা চাকররা কমিসনরকে বলায় তিনি তখনি একখান ছুরি চাকরকে ফেলিয়া দিলেন—অর্থখানা—বুট খোলা না যায়—কাটিয়া ফেলুক।" শম্ভুনাথ পণ্ডিত একবার এখানে আসিয়া এই কমিসনরের সহিত দেখা করিতে গিয়াছিলেন, কিন্তু জুতা খুলিতে হইবে, শুনিয়া তিনি ফিরিয়া আসেন।[৮]

সম্প্রতি দু এক বৎসর হইল—নূতন আইনের একজন দেশীয় সিভিলিয়ান এক ইংরাজ সিভিলিয়ানের কাছে জুতা খুলিয়া যাইতেছিলেন—ইংরাজ তাঁহাকে বারণ করিয়া বলিলেন—"তুমি এখন আমাদের দলের লোক, তুমি জুতা খুলিবে কেন, তোমার বাপ যখন আসিবেন, জুতা খুলিয়া আসিবেন।" যা হক, প্রতিদিন রাজনৈতিক সম্বন্ধেও এদেশ অল্পে অল্পে অগ্রসর হইতেছে।

*ভারতী ও বালক*, বৈশাখ-শ্রাবণ ১২৯৩

২

# সমুদ্রে

## স্বর্ণকুমারী দেবী

৬ই মে বেলা দ্বিপ্রহরের পর আমরা ডুনেরা ষ্টীমারে আসিয়া উঠিলাম। যাঁহারা আমাদের ষ্টীমারে রাখিতে আসিয়াছিলেন, তাঁহারা ঘন্টাখানেক পরে চলিয়া গেলেন, জাহাজও কিছু পরে জেটি ছাড়িল।

এই আমার প্রথম সমুদ্রযাত্রা নহে। প্রায় ১২ বৎসর পুর্ব্বে প্রথম বম্বে হইতে তিনদিনের সমুদ্রপথে কারোয়ার যাই, এবার যাইব নীলগিরি।[১] ভাগ্যক্রমে উভয়ই কর্ণাট প্রদেশভুক্ত, তবে কারোয়ার উপকূলবর্ত্তী সহর, নীলগিরি মান্দ্রাজ হইতে স্থলপথে আরো দুই দিনের পথ। দেখিতে দেখিতে দিন চলিয়া যায়—এইরূপ সকলেই বলেন, কিন্তু না দেখিলে দিন আরো দ্রুত চ'লে এইরূপ আমার অভিজ্ঞতা। এই দ্বাদশ বৎসর কালের প্রতিদিন যখন দেখিয়াছি তখন তাহা সুদীর্ঘকাল বলিয়া মনে হইয়াছে, জীবনের এক একটি ঘটনা মুহূর্ত্তকে নিদারুণ দৃঢ় আলিঙ্গনে আবদ্ধ করিয়া তাহাকে যুগের স্থায়িত্ব প্রদান করিয়াছে; আর আজ কিনা সেই ১২ বৎসরের গতির প্রতি আমার দৃষ্টি নাই, তাই যুগটাকেও মুহূর্ত্তের মুষ্টির মধ্যে বর্ত্তমান দেখিতেছি। তবে আমার মনে হয়, অনন্তের কোল হইতে বিচ্ছিন্ন করিয়া মানুষ যদি তাহার জীবনের বিশেষ মুহূর্ত্তগুলিকে চিনিয়া বাছিয়া লইতে পারে, তাহা হইলে তাহাতে যুগযুগান্তরের ছাপ তখনো প্রত্যক্ষ করে।

আমরা যে স্টীমারে কারোয়ার গিয়াছিলাম তাহা বন্দরগামী ছোট ষ্টীমার, ডুনেরা ইয়োরোপগামী প্রকাণ্ড জাহাজ। এই জাহাজে চড়িলেই ইয়োরোপের গন্ধে, নাসিকা এমন পূর্ণ হইয়া উঠে যে, তাহার প্রত্যক্ষ স্বাদগ্রহণের জন্য মনের বিশেষতর একটা চাঞ্চল্য উপস্থিত হয়—অন্ততঃ আমার ত এই জাহাজে উঠিয়া ভারী বিলাত যাইতে ইচ্ছা করিতেছিল।

এ জাহাজের একপ্রান্তে সেকেন্ড ক্লাশ, অন্য প্রান্তে খালাসিদের থাকিবার জায়গা ও মালগুদাম, মধ্যদেশে ফার্ষ্ট ক্লাশ। ফার্ষ্ট ক্লাশ হইতে সেকেন্ড ক্লাশ অনেকটা দূরে, মধ্যের সুদীর্ঘ তক্তার উপর আর গৃহান্তরাল নাই, কেবল মুক্তাকাশ ব্যবধান। যাত্রীদের গৃহগুলি—যাহাকে বলে ক্যাবিন, তাহা জাহাজের দুই পাশে। আমাদের ফার্ষ্টক্লাশের দুই সার ক্যাবিনের মধ্যস্থলে অর্দ্ধাংশ জুড়িয়া এঞ্জিনঘর, পাশ দিয়া দুদিকের ক্যাবিনে যাতায়াতের লম্বা সুঁড়িপথ চলিয়া গিয়াছে, অপরার্দ্ধে ভোজনগৃহ, গৃহ সম্মুখে ছাতে উঠিবার সিঁড়ি, এবং সিঁড়ির আশেপাশে যাত্রীদের আরাম-কুশলতত্ত্বাবধারক কর্ম্মচারী ও দাসদাসীদিগের দুই একটি ঘর। ভোজনঘরের পাশে যেসব ক্যাবিন তাহার আর স্বতন্ত্র পথ নাই, এই ঘরের মধ্য দিয়াই তাহার পথ করিতে

হয়। জাহাজের ডেক অর্থাৎ ছাতের উপরেও ঘর আছে। ডেকের মধ্যস্থলে সিঁড়ির ঘর, ইহার এক- পাশে এঞ্জিনঘরের উপর পুরুষদের ধূমপান কক্ষ, আর অন্যদিকে ডিনারঘরের উপর লাইব্রেরি। এখানে একটি পিয়ানোও আছে। ঘরটি আমাদের দেশের চকমিলান বাড়ীর মত, আকার চতুষ্কোণ, মধ্যাংশ ভিত্তিহীন ফাঁকা ; প্রান্তদেশ বারান্দাকারে অনুচ্চবেষ্টিত। আলিসার ধারে দাঁড়াইয়া নীচের খাবার ঘর উঠানের মত চোখে পড়ে। পুরুষদের ধূমপান কক্ষের মত এই ঘরটি যদিও মেয়েদেরি বিশেষ সম্পত্তি নয়, তথাপি কার্যতঃ ইহা তাঁহাদেরই দখলে থাকে। দুপুরবেলা গরমের সময়ে ত কথাই নাই, এমন কি রাতে ক্যাবিনে বেশী গরম বোধ হইলে কিম্বা অন্য কোন কারণে সেখানে শয়নে সুবিধা বোধ না হইলে কেহ কেহ রাতেও এখানে আসিয়া শয়ন করেন। দুপুরবেলা ত অনেক সময়ই লাইব্রেরিতে পুস্তকান্বেষণে আসিয়া সোফায় কোন সুন্দরীকে শয়নামানা দেখিয়া পুরুষপ্রবর আস্তে আস্তে পশ্চাৎপদ হইয়া পড়েন।

আমাদের দুপুরবেলা টিফিনের হেঙ্গামা ছিল না ; আমরা প্রাতর্ভোজনান্তে দশটা সাড়ে দশটার পর হইতে বিকাল পর্য্যন্ত একখানা বই হাতে করিয়া মধ্যাহ্নের সমস্ত গরমটা অবিচ্ছেদে এই ঘরেই কাটাইয়া দিতাম। নীচের খাবার ঘর ও উপরের এই লাইব্রেরি দুই চারিটি বিচিত্র পত্রপুষ্পের টবে এমন সুন্দর সুসজ্জিত দেখায় কি বলিব! প্রথম দিন এই লাইব্রেরি ঘরে ঢুকিয়াই মনে হইল ঘরটি কি চমৎকার সাজান! কিন্তু তাহার পর নিরীক্ষণ করিয়া দেখিলাম ইহার এত মনোহারী সজ্জা কেবল একটিমাত্র ফুটন্ত ফুলের সৌন্দর্য্যে। ঘরে পিয়ানোর কাছে একটি টবে অর্কিডে ফুল ফুটিয়াই ঘরটি এমন আলো করিয়া রাখিয়াছে। এই ঘরের পাশেই কাপ্তেনের ঘর।

আমরা জাহাজে আসিবার অল্পক্ষণ পরেই টিফিনের অর্থাৎ মধ্যাহ্ন ভোজনের ঘন্টা পড়িল। আমরা কিন্তু ইতিপূর্ব্বেই বাড়ীতে অনুপস্থিতের প্রত্যাশা ছাড়িয়া উপস্থিতের মর্য্যাদা রক্ষা করিয়া আসিয়াছি—কাজেই দ্বিতীয়বার আবার এত শীঘ্র চাণক্যদেবের অনুজ্ঞা পালন করিতে পারিয়া উঠিলাম না। আমাদের বিদায়দানে আগত সঙ্গীগণ এবার বুদ্ধিমানের পদবীটা একচেটিয়ারূপে দখল করিয়া লইলেন। জাহাজে ভোজের বন্দোবস্ত নবাবী রকমের। খাদ্যের যেমন বৈচিত্র্য, তেমনি পরিমাণ-বাহুল্য। যাত্রীদের বন্ধুবান্ধবগণ পর্য্যন্ত অবাধে এই ভোজে যোগদান করিতে পারেন। উঠিয়াই প্রত্যূষে ছোটহাজরী অর্থাৎ রুটি মাখন চা কফি প্রভৃতি ; তার পর সাড়ে ৯ টার সময় বড়হাজরী, প্রাতর্ভোজন—মাছভাজা, যবান্ন (পরিজ), মাংসের দুই তিন রকম পর্য্যায়, কারি ভাত, রুটি-মাখন, জ্যাম-ফল ইত্যাদি। বেলা একটার সময় টিফিন—মধ্যাহ্নভোজন। খাদ্যপর্যায় সংখ্যায় প্রায় সকালেরই মতন, বাড়ার ভাগ সুপ এবং কমার ভাগ যবান্ন ও কারিভাত। সান্ধ্যভোজনে কেবল যবান্ন ছাড়া উক্ত উভয় সময়ের খাদ্যাদি প্রায় সমস্তই আছে, অধিকন্তু মধুরেণ সমাপয়েৎ, মাংসাদির শেষে প্রায় দুই রকম পুডিং থাকে। অবশ্য এই তিনবারের মাংস পর্য্যায় যে ঠিক একই রকম তাহা নহে—ইংরাজি ভোজের দস্তুরে রুচি বদলের জন্য প্রতিবারেই কিছু না কিছু পরিবর্ত্তিত। চা কফি যদি খাইতে চাও, তাহাও প্রতি ভোজনের সঙ্গে আছে, ইচ্ছা করিলেই পাইতে পার—মদ্যাদির কথা বলা বাহুল্য।

এককথায় তিনবারই ইংরাজি মহাভোজের আয়োজন, আর এই তিনবারের প্রতিবারেই ইংরাজ তনয়-তনয়াগণ উক্ত খাদ্য-পর্য্যায়সমূহের যথাযোগ্য সম্মান রক্ষা করিয়া থাকেন। এই আলস্যের জীবনে বিনা পরিশ্রমে কিরূপে তাঁহারা এরূপ দৈত্যক্ষুধা সংগ্রহ করেন, আমাদের নিকট তাহা একটি রহস্য প্রহেলিকা! বেশী খাইলে বুদ্ধি মোটা হইয়া যায়, এই ত সাধারণ বিশ্বাস। আমাদের ব্রাহ্মণ জাতি ফলমূলাদি স্বল্পাহারে জীবন ধারণ করাতেই তাঁহাদের বুদ্ধি বিশেষ ধারাল সূক্ষ্ম হইয়া উঠিত, ইহাই আমরা মনে করি। ইংরাজেরা এত অধিক খাইয়াও যেরূপ বুদ্ধির পরিচয় দেন—কম খাইলে তাঁহাদের বুদ্ধি কিরূপ সূক্ষ্মতর সূক্ষ্মে পৌঁছিত কে জানে? কিম্বা আমি জাহাজের দৃষ্টান্তে বৈজ্ঞানিক সূক্ষ্মবুদ্ধি ইংরাজদিগের খাদ্য তুলনা করিয়া ভুল করিতেছি; হয়ত বা মানসিকবৃত্তি অনুশীলনকারী ইংরাজেরা প্রকৃত প্রস্তাবে অল্পই আহার করিয়া থাকেন। যাহাই হউক, আহার্য্যের প্রতি যাঁহাদের অনুরাগ তাঁহাদিগের প্রতি ব্যবস্থা এই, শরীরের জন্য পরিবর্ত্তন আবশ্যক হইলে তাঁহারা যেন ইংরাজ কোম্পানীর জাহাজে সমুদ্রযাত্রা করেন। এ সম্বন্ধে এত আয়েস আর কুত্রাপি পাইবেন না।

জাহাজ ছাড়িয়া দিলে আমরা ছাতে আসিয়া তীরের গতিশালী বিচিত্র শোভা দেখিতে লাগিলাম। বিজ্ঞানবিচক্ষণ পাঠিকা আমার ভ্রমসংশোধন করিবেন সন্দেহ নাই—কিন্তু তাহার উত্তরে আমি বলিতে পারি, পৃথিবী সূর্য্যকে অনবরত ঘুরিয়া মরা সত্ত্বেও যদি সূর্য্যকেই আমরা গতিশীল আখ্যা দিতে পারি, তাহা হইলে তীরের এই দৃশ্যতঃ গতি হইতে তাহাকেই বা গতিশীল না বলিব কেন ? অন্ততঃ আমি না বলিলেই যে এইরূপে উদোর বোঝা বুদোর ঘাড়ে চাপান রহিত হইয়া যাইবে তাহা নয়। তাহার দৃষ্টান্ত—রমণি ! তুমি যে তোমার স্বার্থত্যাগী নীরব মহাপ্রেমের তরঙ্গে ধীরে ধীরে কত কঠিন পাষাণ দ্রব করিয়া সংসারের সুকুমার কোমলতা বৃদ্ধি করিতেছ তাহা কেহ দেখিতেছে না, তাহাদের নিজের প্রবৃত্তির গতি-অনুসরণে তোমার কটাক্ষে চাঞ্চল্য আর হৃদয়ে চপলতা উপলব্ধি করিয়া চিরকাল কেবল তোমার নিন্দাই করিয়া আসিতেছে। সংসার যখন আসৃষ্টি এইরূপ ভ্রমসঙ্কুল, আর আবিপ্লবই এইরূপ থাকিবে বলিয়া কথিত—তখন আমার সামান্য একটা ভ্রমে তাহার আর ক্ষতিবৃদ্ধি কি ? এই ভাবিয়া আমার ভ্রমটি ঠিকই রাখিয়া দিলাম।

তীরের গতিশালী শোভা অতি বিচিত্র। আমরা পূর্ব্বদিকের ডেক হইতে দেখিতেছি, সুতরাং নদীর পূর্ব্ব তীর অর্থাৎ যেদিকে কলিকাতা তাহাই মাত্র আমাদের নয়নে উজানে ভাসিয়া চলিয়াছে; সহরের গায়ে গায়ে ঘেঁসাঘেঁসি বাড়ীর সার ক্রমে অন্তর্হিত, শ্যামল উদ্যানের মধ্যে পাশাপাশি সুন্দর শ্বেত সুবৃহৎ বাড়ীগুলি একটির পর একটি দেখা দিয়া দিয়া পুরস্কার গ্রহণে সমাগত ছাত্রদিগের ন্যায় একে একে সরিয়া পড়িতেছে। আমি এই গতিশীল উপবনের মধ্যে বটানিক্যাল গার্ডেনটি চিনিয়া লইব বলিয়া নতমুখ হইয়া আছি, তীরের প্রত্যেক সোপানাবলীতে নয়ন নির্দ্দিষ্ট করিয়া ঈপ্সীত ধাপগুলি দেখিতে পাইতেছি না; তবুও নিরাশ নহি, সেই বহুপরিচিত বিচিত্র অসাধারণ প্রকাণ্ড লৌহ-ধাপ কি আমার চক্ষু এড়াইতে পারে ? এক সময় না এক সময় তাহা ধরা দিবেই, এই ভাবিয়া অতি বিশ্বাসে নিশ্চিন্ত হইয়া আছি। কিন্তু যখন খিদিরপুর

ছাড়াইয়া জাহাজ রাত্রের মত সেখানে স্থায়ী হইল তখন বুঝিলাম—অতিবিশ্বাস কেবল স্ত্রী ও রাজকুলেই আর অতিনিশ্চিন্ততা কেবল রাজমন্ত্রি ও পরীক্ষাব্রতধারী ছাত্রের পক্ষেই হানিজনক নহে। বেশী বিশ্বস্ত, বেশী নিশ্চিন্ত হওয়াতে কোম্পানীর বাগানের সেই প্রকাণ্ড লৌহ-ধাপগুলা পর্য্যন্ত আত্মদোষের মত আমার নজর এড়াইয়া গেল। কোম্পানীর বাগানের স্থূল ধাপের অদর্শনে এই সূক্ষ্ম দর্শন লাভ করিয়া অতঃপর কথঞ্চিৎ সুস্থ হৃদয়ে সূর্য্যের অস্তমান রূপ দেখিবার অভিপ্রায়ে পূর্ব্ব ডেক হইতে পশ্চিম ডেকে আসিয়া দাঁড়াইলাম। অন্যদিকের মত এদিকে জাহাজের কোন বেঞ্চ নাই, বসিতে হইলে নিজের নিজের চৌকিতেই বসিতে হয়। আমাদের চৌকিগুলি এই ডেকেই ছিল। আসিয়া দেখিলাম চৌকিতে অন্য লোক। আমি ত বলিতে পারি না, "তোমরা আমার আসন ত্যাগ করিয়া আমার অধিকার আমাকে প্রদান কর।" এই সভ্যতার দিনে আবশ্যকস্থলে জোর করিয়া অন্যের অধিকার গ্রহণ করিতে পারিলে তাহা প্রশংসার কাজ, কিন্তু অনাবশ্যক স্থলে অর্থাৎ যেখানে তোমার অধিকারহানির কোনই সম্ভাবনা নাই সেখানে স্বার্থত্যাগের ভাণ না করিলে তাহা বর্ব্বরতা। যাহা হউক, আমি কিংকর্ত্তব্যবিমূঢ়-ভাবে অগ্রসর হইতেই একজন ললনা দাঁড়াইয়া উঠিয়া সস্মিত বদনে বলিলেন—"আপনার চৌকি ?" সন্দেহভঞ্জক উত্তর পাইয়া নিরর্থক শূন্যগর্ভ অথচ ভদ্রতার অবশ্যংগত মৌলিক উপাদানস্বরূপ যে কয়েকটি ফাঁকা মৌখিক বিনয় বাক্য মানব সমাজে অনবরত মিথ্যা প্রচার করিতেছে,—তাহারই একটি—"ক্ষমা প্রার্থনা করি", এই বাক্যে মুহূর্ত্ত পূর্ব্বের বিকৃত অবস্থাটাকে বেশ প্রকৃতিস্থ করিয়া লইয়া বলিলেন—"আপনাকে চৌকিখানি কি সরাইয়া দিব ?" ইচ্ছা করিলে আমি নিজেই সরাইতে পারি—সে ক্ষমতাটুকু আমার আছে, সুতরাং অনর্থক কৃতজ্ঞতা ভারাক্রান্ত হইতে ইচ্ছা না করিয়া তাঁহাকে সাধুবাদ দিয়া বলিলাম, "না"। বলিয়াই তাঁহার কথার প্রকৃত মর্ম্ম হৃদয়ঙ্গম করিলাম। আমার সুবিধার জন্যই যে তিনি নিতান্ত নিঃস্বার্থভাবে চৌকিখানি সরাইবার প্রস্তাব করিয়াছিলেন তাহা নহে। আমি একটু দূরে বসিলে সেইখানেই অন্য দুইখানি চৌকিতে বসিয়া তাঁহারা নির্জ্জনালাপ করিতে পারেন, এই তাঁহার অভিপ্রায় ছিল। কিন্তু আমার মূঢ়তাবশতঃ তাহা হইল না—তাঁহারা উঠিয়া জাহাজের আলিসার কাছে দাঁড়াইলেন, আমিও কথাটা বলিয়া ফেলিয়াই অনুতপ্ত হইলাম। এমন কাজও মানুষে করে ! তাঁহাদের বিদায়কালের একত্রে নির্জ্জনোপবেশন সুখটুকু হরণ করিলাম । না হয় আরো ক্ষাণিকক্ষণ অন্য ডেকেই থাকিতাম ! যাহা হউক, চোর পালাইলে আর অনুতাপের ফল কি ? লোকে বলে বটে ফল আছে, কিন্তু আমার জীবনে ত এ পর্য্যন্ত তাহার প্রমাণ পাইলাম না। চিরদিনই চোর পলাইতেছে, আর বুদ্ধিও যোগাইতেছে—কিন্তু ঠিক সময়ে কোনদিনই ঠিক কাজ বা ঠিক কথাটি যোগাইল না ! হায় হায় ! মানুষ মুহূর্ত্তকে ফিরাইতে পারিলে কি-না দিতে পারিত ! কিন্তু ভাগ্যিস আমাকে এ কথার প্রমাণ দিতে হইবে না !

৬টায় ডিনারের পূর্ব্ব ঘন্টা। সাড়ে ছয়টায় দ্বিতীয় ঘন্টা বাজিতে নীচে আসিয়া দেখিলাম, পথে পথে ঘরে ঘরে বিদ্যুতালোকের জ্যোৎস্না। ধূম নাই, গন্ধ নাই, জ্বালাইতে নিভাইতে কোন জ্বালা যন্ত্রণা নাই, দীপসংলগ্ন ক্ষুদ্র কলদণ্ড উঠাও, দপ করিয়া সহসা জ্বলিয়া উঠিবে,

নামাও, তৎক্ষণাৎ নিভিয়া যাইবে। সেদিন ক্যাবিনে আসিয়া কতবার যে আমি বিদ্যুৎ প্রদীপের কানটা উপর নীচে নাড়া দিয়াছিলাম তাহার ঠিক নাই। কলিকাতায় ঘরে ঘরে পথে পথে কবে এইরূপ বিদ্যুতালোক জ্বলিবে ?

ছাতের উপর ঠিক সন্ধ্যাতেই দীপ জ্বলে না, ডিনারের পর সকলে উপরে আসিলে তাহার একটু বাদে বিদ্যুতালোকে ছাত উজ্জ্বল হইয়া উঠে। আমার কিন্তু ছাতের অন্ধকারে বসিয়া থাকিতেই ভাল লাগিত। আকাশের চন্দ্রতারকা-জ্যোতি চারিপাশের অন্ধকারের মধ্যে চোখে যেমন পরিপূর্ণ শোভায় ফুটিয়া উঠে, বিদ্যুতালোকের তীব্রতার মধ্যে তেমন নহে। আকাশের সেই সুগম্ভীর সৌন্দর্য্যকে মর্ত্ত্যের এই জ্যোৎস্নাসুন্দরীর পাশে যেন সত্যের প্রতি পরিহাস—ক্ষুদ্রের ফেনায় মহৎকে ঢাকিবার প্রয়াস বলিয়া মনে হয়।

এইখানে প্রতি সন্ধ্যায় আরব্য উপন্যাসের গল্পের মত একটি কৌতুকজনক দৃশ্যের অভিনয় হইত। কোথা হইতে কে জানে একবার তীক্ষ্ণ বাঁশির স্বর উঠিত, অমনি খালাসির দল, জাহাজপ্রান্তে আলিসার ধারে আসিয়া সার দিয়া দাঁড়াইত ; আবার বাঁশি বাজিত, তখনি নিঃশব্দে চলিয়া যাইত। এই খালাসিরা সকলেই বাঙ্গালী মুসলমান। একদিন আমি তাহাদের একজনকে জিজ্ঞাসা করিলাম, "তোমরা প্রতিদিন এইরূপে দাঁড়াইয়া আবার তৎক্ষণাৎ চলিয়া যাও কেন ?" তাহারা যাহা বলিল তাহা হইতে বুঝিলাম, বাঁশি বাজিলেই তাহারা জলিবোটের কাছে আসিয়া দাঁড়ায়, বুঝিলাম এ তাহাদের অসময়ের আবশ্যকের জন্য দৈনিক অভ্যাস রক্ষা, ঝড়ের সময় পরের প্রাণরক্ষার জন্য নিজের প্রাণ দিতে প্রস্তুত হইয়া থাকা। কি ক্ষুদ্র কি বৃহৎ সমস্ত কার্য্যেই এইরূপ 'যদি' ভাবিয়া ইয়োরোপীয় সমাজ প্রতিদিন যেরূপ কষ্ট স্বীকার করে—তাহাতেই তাহাদের সহিত আমাদের মূলগত পার্থক্য। অনাবশ্যকে আমাদের অসি এমন ভোঁতা হইয়া যায় যে কার্য্যস্থলে তাহা আর ব্যবহারে লাগে না। ইংরাজের অসির উপর আবশ্যক অনাবশ্যকে সকল সময়েই সমানে শান পড়িতেছে।

৭ই মে প্রাতঃকালে জাহাজ খিদিরপুর ছাড়িল। বিকালে ডায়মন্ডহারবারে আসিয়া সে রাত্রি সেখানেই স্থিতি। এখনো সমুদ্রে আসিয়া পড়ি নাই, এটা সমুদ্র ও নদীর মোহানা, অত্যন্ত সুবিস্তৃত, কবিতার ভাষায় কূলকিনারাহীন বলিলেও চলে,—কিন্তু আসলে এখনো কূলকিনারা ঠিকই আছে। সন্ধ্যার দিকে জাহাজে অনেকগুলি নূতন লোকের সমাগম হইল। যাত্রীর সংখ্যা অল্প, তাঁহাদের বন্ধুবান্ধবের সংখ্যাই অধিক। জাহাজের স্বজনতা বৃদ্ধির আশায় পূর্ব্বাগত ইংরাজ যাত্রীগণ মহা আহ্লাদ সহকারে তাঁহাদের আগমন দেখিতে লাগিলেন। আমরাও নিরানন্দে ছিলাম না। আমাদেরও একজন স্বজাতীয় বন্ধু এই সঙ্গে সমাগত হইলেন, তিনি যাইবেন সিলন। লঙ্কাদ্বীপ না বলিয়া সিলন বলিলাম, ইহাতে যেন কেহ না এমনটা মনে করেন যে বঙ্গ সাহিত্য হইতে এ নামটা লোপ করাই আমার অভিপ্রেত। তাহা নহে, লঙ্কাদ্বীপ বলিলে তাহার যে পুরাতন মাহাত্ম্য লইয়া সে আমাদের মনে আবির্ভূত হয়, আধুনিক সিলন সে মাহাত্ম্যহীন; তাই পুরাতনের সঙ্গেই সেই নামটার যোগ্য যোজনা দেখিতে পাই। যে লঙ্কা আগে দশমুণ্ড রাবণের অগম্য রাজধানী ছিল, যাহার তেজে বীর হনুমানও দগ্ধীভূত, ইংরাজের সিলন কি সে

তেজের কিছু পরিচয় দেয় ? রাক্ষসের পরিবর্ত্তে মৃদুস্বভাব ক্ষীণদেহ প্রশান্ত বৌদ্ধদিগের দ্বারা তাহা এখন পরিপূর্ণ, লঙ্কার তেজ, লঙ্কার তীব্রতার তাহাতে পরিপূর্ণ অভাব। সুতরাং ইংরাজরাজ্যে তাহা সিলনই, লঙ্কা নহে।

বন্ধুবরের নিকট শুনিলাম আমাদের নরিস সাহেব তাঁহার কোন বান্ধবীকে জাহাজে পৌছিতে আসিয়াছেন। নবাগত যাত্রীদিগের জন্য সেদিন ডিনারের অনেকটা বিলম্ব হইল, সাতটারো পরে দ্বিতীয় ঘন্টা পড়িল। তখন সকলেই ভোজনগৃহে সমাগত হইলেন। ঘরের দুইপাশে দুইটি সুদীর্ঘ টেবিল, টেবিলের চারিদিকে গদিআঁটা চৌকি, চৌকির পায়া জাহাজের তক্তায় একেবারে আঁটা, ইচ্ছা করিলে চৌকি ঘুরান ফিরান যায়, কিন্তু একেবারে অন্যস্থানে সরান যায় না। আবশ্যক হইলে ঘরের আশেপাশে আরো ছোট ছোট টেবিল পাতা হয়, কিন্তু এ যাত্রায় এই দুই টেবিলই পূরিত না, তা আবার অতিরিক্ত টেবিল ! নবাগত যাত্রীগণের বন্ধুবান্ধবের কৃপায় কেবল সেদিন ঘরটা যা জমজমাট হইয়া উঠিয়াছিল। আমাদের পূর্ব্ব-অধিকৃত টেবিলপ্রান্তেই আমরা আসিয়া বসিলাম, জাহাজে ভোজনগৃহে যে চৌকিখানিতে যে একবার বসিতে আরম্ভ করে, সেখানি তাহারি সম্পত্তি হইয়া পড়ে। বলা বাহুল্য, আমাদের বন্ধু আমাদেরই কাছের একখানি চৌকি দখল করিয়া লইলেন। জাহাজের ডাক্তার সাহেব তাঁহার দক্ষিণে, তিনি ঔৎসুক্য সহকারে বন্ধুকে জিজ্ঞাসা করিলেন—"নবাগতদিগের মধ্যে নরিস সাহেব কে ?" আমারও তাঁহাকে দেখিবার কৌতূহল জন্মিল। অবশ্য আমি তাঁহাকে আগে দেখিয়াছি—তবে বহুজনের মধ্যে ; তাই চেহারাখানা ঠিক মনে পড়িতেছিল না। বন্ধুবর অতি সংক্ষেপে এইরূপে তাঁহার পরিচয় দিয়া দিলেন, "এঁদের মধ্যে যাঁর গোঁপ কামান"। জাহাজের দু'সার টেবিলের আট সার চৌকি প্রায় সেদিন লোকে ভরা, তাহার মধ্যে গুম্ফহীন দলেরও অভাব নাই। এই হৃতকেশ মসৃণ মুখমণ্ডলীর দিকে চাহিয়া চাহিয়া হতাশ হইয়া আমি বুঝিলাম, দময়ন্তীর দিব্য দৃষ্টি না পাইলে নরিস সাহেবকে ইহার মধ্যে চেনা আমার পক্ষে অসম্ভব। তবে ডাক্তারের আমার মত হতাশ হইবার কারণ ছিল না, কেননা নরিস ছাড়া আর যাঁহাদের গোঁপ কামান তাঁহারা সকলেই জাহাজের কর্ম্মচারী, ডাক্তারের পরিচিত। আহারান্তে তখনি নরিস সাহেব ডায়মন্ডহারবারের কলিকাতামুখী ট্রেণ ধরিতে চলিয়া গেলেন।

৮ই সকালে জাহাজ ডায়মণ্ডহারবার ছাড়িল। বেলা ৮/৯ টার সময় সমুদ্রপক্ষীগণ জাহাজের কাছাকাছি উড়িয়া, উঠিয়া, জলে পড়িয়া সমুদ্রের প্রথম নৈকট্য সূচনা করিল। ইহারা চিলের মত দেখিতে, কেবল শ্বেতবর্ণের—দুই একটি কালো রংয়েরও দেখিলাম।

দেখিতে দেখিতে জলের ঘোলা রং সবুজ হইয়া পড়িল। আমার মনে ছিল গঙ্গা যমুনার মিলনের মত নদীসমুদ্রসঙ্গমে ঘোলা ও নীল জলের মিলন দেখিব, সেইজন্য আমি সকাল হইতে এক দৃষ্টিতে জলের দিকে চাহিয়া আছি, কিন্তু বিধাতা দেখিতেছি আমার কপালে এ যাত্রা নৈরাশ্যই কেবল লিখিয়াছেন। কিম্বা এ আমার কপাল বলিয়াই নহে, যেখানেই আকাঙক্ষার তীব্রতা—সেখানেই এইরূপ নৈরাশ্য ? আশা আকাঙক্ষা কতদূর সম্ভব বা অসম্ভব, সুলভ বা দুর্লভ তাহার বিচার করিয়াই এতদিন তাহার সফলতা বা বিফলতার সম্ভাবনা স্থির করিতে

শিক্ষা করিয়াছি,—কিন্তু এখন দেখিতেছি আকাঙ্খার সম্ভাব্যতা অসম্ভাব্যতার উপর যতদূর না হউক তাহার তীব্রতার পরিমাণের উপরেই প্রধানতঃ সিদ্ধি বা অসিদ্ধি নির্ভর করে। দেখ না যেদিন তোমার রাঁধুনী বামুন পলাইয়াছে, ঘরে শুধু পান্তাভাতেরই ব্যবস্থা—যেদিন প্রাণ মনে ইচ্ছা করিতেছ আজ যেন বাড়ীতে কেহ অতিথি না আসে, সেইদিনই তোমার ঘরে লোকের আমদানি! আর যেদিন কারো বাড়ী হইতে সওগাৎ পাইয়া তুমি তোমার আত্মীয়কে নিমন্ত্রণ করিয়া পাঠাইয়াছ—সেদিন নিশ্চয়ই তাহার অসুখ। যেদিন ঘরের ঘোড়ার পায়ে চোট লাগায় সেকেণ্ড ক্লাশ গাড়ীরও অভাবে থার্ড ক্লাশেই তোমার পরিবারবর্গকে তুলিয়া রেলগাড়ীর উদ্দেশ্যে যাত্রা করিয়া তুমি দারুণ চিন্তায় জরজর, যে রাস্তায় গাড়ী ভাঙ্গিয়া তোমার গৃহিণীর রূপকান্তি এবং তৎসঙ্গে রাস্তায় গাড়ী ভাঙ্গারূপ ঘটনার বিকৃতিতে দর্শকের মনে পাছে একটা বিপর্যায় হাস্যকর অসঙ্গতির ভাব উদ্রেক করে এবং খবরের কাগজে দিনকতক ধরিয়া ইহার বিপরীত আন্দোলনে তোমাকে বিব্রত করিয়া তোলে, সেইদিন নিশ্চয়ই পথে তোমার গাড়ীখানি ভাঙ্গিয়াছিল কিনা স্মরণ করিয়া দেখ। আর যেদিন কোন মহারাজার চৌঘুড়িযুক্ত খোলা গাড়ী ধার পাইয়া মহা দম্ভে গুম্ফে তা দিতে দিতে অত্যন্ত ঔৎসুক্য সহকারে রাস্তায় বড়বাজারের সেই জহুরিটাকে খুঁজিতেছ,—যে নির্বুদ্ধি একটা সামান্য ৫০ টাকার আংটি জাঁকড়ে ভিন্ন তোমাকে বিশ্বাস করিয়া ছাড়িয়া দেয় নাই! সেদিন শুধু সে জহুরিটা কেন, কোন একটি সামান্য পরিচিতের মুখও তোমার নজরে পড়ে না। ইহা হইতে দেখা যাইতেছে নিষ্কামবাদীরা তোমাকে ভোগ বঞ্চিত করিবার কু অভিপ্রায়েই কামনাহীন হইতে বলেন না, নিষ্কাম হইলেই মাত্র পূর্ণকাম হইবে, অর্থাৎ যদি চাহ ত পাইবে না, যদি না চাহ ত পাইবে, আকাঙক্ষা পূরণের এই যে অব্যর্থ উপায়, ইহাই মাত্র তাঁহারা শিক্ষা দিয়া থাকেন। তুমি বলিবে কেন আকাঙক্ষা কি পূর্ণ হয় না?—আমার উকীল হইতে ইচ্ছা ছিল—তাহাও হইয়াছি এবং জজের উচ্চ সিংহাসনে বসিবার ইচ্ছা আছে, বাক্যবলে তাহাও দখল করিব জানিতেছি।

ইহার উত্তর—আমি এতক্ষণ আকাঙক্ষার কথাই বলিয়াছি, সাধনার কথা বলি নাই, তুমি সাধনা ও আকাঙক্ষাকে এক করিতেছ। সাধনায় সর্ব্ব আকাঙক্ষাই সিদ্ধ হয়, তাহার নিকট কিছুই দুরাকাঙক্ষা নহে, ইহা অতি সত্য। তুমি সাধনার বলে উকীল হইয়াছ, সাধনার বলে জজও হইতে পার, কেবল কথার ছলে বা আকাঙক্ষার ফলে নহে। আমরা বাঙ্গালী জাতি আকাঙক্ষা করিয়াই নিশ্চিন্ত, সাধনা করিতে জানি না, তাই একুল ওকুল দুকূলই হারাই। না প্রকৃত নিষ্কামের স্বর্গীয় শান্তিসুখ লাভ করি, না সাধনার অব্যর্থ পার্থিব মহাসিদ্ধি আয়ত্ত করিতে পারি!

এ কোথায় আসিয়া পড়িয়াছি? যেখানেই আসিয়া পড়ি তাহাতে যদিও দুঃখ নাই, স্ত্রীজাতির নানা অপবাদের মধ্যেও তাহার নীরব সহিষ্ণু বলিয়া যে সুনামটুকু আছে এই নৈরাশ্যপ্রলাপে সেটুকুরও যে অপলাপ করিলাম, ইহাই দুঃখ রহিল। তবে ইহাতে নারীজন-সুলভ অসঙ্গতির অভাব না দেখিয়া পাঠকদিগের দুঃখ ভরসা করি দূর হইবে।

ঘোলাজলের রাজ্য পার হইয়াছি। চারিদিকে সবুজের স্রোত বহিতেছে, কেবল কখন যে

ঘোলাজল ঘুচিয়া সবুজ আরম্ভ হইল, কূল হইতে অকূলে ভাসিলাম, তাহা বোঝাই গেল না। মুহূর্ত্ত পূর্ব্বের সেই বিশাল ঘোলা জলরাশির লেশও যেন ইহার আশেপাশে কখন ছিল না; যেন চোখের উপর এই সবুজ জলের তরঙ্গই আজীবন বহিতেছিল! পুরুষের নূতন প্রেমে পুরাতন প্রেম কিরূপে বিলীন হইয়া যায় ইহা তাহার একটী সদ্দৃষ্টান্ত।

সমাচার পাওয়া গেল 'বে অফ্ বেঙ্গল' অতিশয় প্রশান্ত, ঝড়ের কোন সম্ভাবনা নাই। বঙ্গোপসাগর অবশ্য এখনও দূরে, কি করিয়া ইহার মধ্যেই জাহাজের লোকে তাহা জানিলেন জানি না। ক্যাপ্টেন তাঁহার ঘরের ছাতে অর্থাৎ ত্রিতল ছাতে বসিয়া দূরবীণ কসিতেছিলেন, তাহা দেখিয়াছি। বোধ হয় তাহাতেই সন্ধান পাইয়া থাকিবেন। এই সুসংবাদে যাত্রীগণ বিশেষ স্ফূর্ত্তি লাভ করিলেন।

আমরা এখন প্রকৃতই অকূল পাথারে চলিয়াছি! সমুদ্রের জল আর সবুজও নয়, অতি সুন্দর গাঢ় নীল জলরাশির তরঙ্গে তরঙ্গে শ্বেতোচ্ছ্বাস ফেনা উঠিয়া উঠিয়া আবার সুনীলে মিলাইয়া পড়িতেছে। যতদূর দৃষ্টি যায় কেবল অতল অকূল সুনীল বিশাল জল-স্রোত, অথচ ইহাতে সে অকূল দুস্তর ভয়াবহ ভাব নাই, সমুদ্রের সঙ্গে সঙ্গে আজন্মকাল যে অসীমতা কল্পনা করিয়াছি তাহাও নাই। একদিকে ব্রহ্মাণ্ড-কটাহ আপনার সুবিশাল বাহুদ্বয়ের প্রসারণে উভয় পার্শ্ব হইতে সিন্ধুকে আলিঙ্গনে বদ্ধ করিয়া তাহার দিগদিগন্তব্যাপী অসীমতাকে সীমা প্রদান করিয়া শিশুর মত ক্ষুদ্র করিয়া ফেলিয়াছে ; অন্যদিকে এই ক্ষুদ্র জাহাজ স্বকৌশল প্রভাবে বিশাল সমুদ্র প্রভাবকেও আয়ত্তবন্দী করিয়া তাহার দুস্তর অকূল ভাব হরণ করিয়াছে। সমুদ্রের মাঝে মাঝে ঐ যে এক একটা ভাসমান লাইটহাউস ও নোঙ্গর দেখিতেছি তাহাও এই অকূলের কূল—ইহাকে তবে ভয় করিবার কি আছে? অবশ্য ঝটিকাশূন্য নিস্তরঙ্গ প্রশান্ত সমুদ্রের দিকে চাহিয়া আমার মনে এই ভাবের উদয় হইয়াছিল,—সমুদ্রের ঝটিকাশালী প্রতাপের মধ্যে পড়িলে যে বিপরীত ভাবই মনে জাগিয়া উঠিত তাহা বুঝিতে পারি। এখন কেবল মনুষ্যের প্রভাবই দেখিতেছি। এই অকূল সমুদ্রে স্থলের সামান্য সুবিধাটুকুও হারাই নাই, বরঞ্চ সেখানে যেসব আয়েস-আবশ্যক হাতের কাছে মেলে না, এখানে হাত বাড়াইলেই তাহা পাওয়া যায়। ইস্তক উপন্যাসখানি হইতে নাপিতটি পর্য্যন্ত তোমার হাতের কাছে। খাদ্যাদির আয়েসের কথা ত আগেই বলিয়াছি, কিন্তু কেবল সে সম্বন্ধে নহে, সমস্ত বিষয়েই তোমার ইচ্ছায় ইঙ্গিৎ বুঝিয়া দাসদাসীগণ তোমার অনুজ্ঞা পালন করিতেছে, তোমার আয়েস আরাম সুবিধা আবশ্যক রুচি যোগাইতেছে। মর্ত্ত্যে লক্ষ্মীর ভাণ্ডার যদি কোথাও থাকে ত সে জাহাজে। না ফুরাইতেই বন্দরে বন্দরে তাহার প্রচুরতা কানায় কানায় ভরিয়া উঠিতেছে।

সমুদ্রভ্রমণের যে উপদ্রব ঝটিকা এবং সমুদ্র-পীড়া, এতদুভয়ের কোনটিরই মুখাবলোকন না করিয়া এবং এই সঙ্গে রেলগাড়ীর ঘটঘটানী, স্নানাহারের সময়াভাব, কয়লার গুঁড়ায় চোবানি প্রভৃতি মনে পড়িয়া আমি সমুদ্রভ্রমণের বিলক্ষণ পক্ষপাতী হইয়া পড়িয়াছি। এতদূর যে কেহ বাজি রাখিতে আসিলে আমি জোর করিয়া বাজি রাখিতে পারিতাম—যে যাত্রীগণ সকলেই আমার সহিত এ সম্বন্ধে একমত হইবেন। কিন্তু ঘরের মধ্যেই দেখিতেছি মতভেদ, আমার

এই সজোর পক্ষপাতিত্ব দেখিয়া আমার স্নেহাস্পদ অভিভাবক বলিলেন, "সমুদ্রের এই সব সুবিধা সত্ত্বেও তিনি রেল যাত্রা অধিকতর পছন্দ করেন,—কেন না জাহাজে মরিলে ডাঙ্গা পাইবার যো নাই, জলে ফেলিয়া দিয়া যায়!"

আমি জাহাজের অন্য সমস্ত আয়েসের কথা বলিয়াছি কিন্তু ইহার সর্ব্বোচ্চ সর্ব্বপ্রধান আয়েসের কথা এখনও বলা হয় নাই। জাহাজে শ্বেত-কৃষ্ণের, জেতৃ-বিজেতৃর বিজাতীয় উচ্চনীচ বিদ্বেষ ভাব অনুভব করা যায় না, অন্ততঃ আমি ত করি নাই। এই বিশাল সমুদ্রে ভাসমান ক্ষুদ্র জাহাজখানিতে ক্ষণকালের জন্য যে কয়েকটি ক্ষুদ্র জীব অদৃষ্টের অপূর্ব্ব যোজনায় একত্রে ভাসিয়াছে, তাহারা সকলেই মনুষ্য, প্রকৃতভাবে সহযাত্রী। একজন অন্যের সুবিধার অসুবিধার প্রতি দৃষ্টিপাত করিয়া চলে। মনুষ্যত্বের একতার এই স্বাদটুকুই এখানে সর্ব্বাপেক্ষা সুস্বাদু; উপভোগ্য, আরাম। এখানে দাসদাসীর নিকটেও তুমি যেমন সম্মানীয় একজন ইং-রাজও তেমনি, কিছুই ইতর বিশেষ নাই। এমন কি জাহাজে বসিয়া ইংরাজের বুদ্ধি কৌশলের তারিফ করিয়া তুমিও গর্ব্ব অনুভব কর; কেননা এখানে কেবল সে ইংরাজ, তুমি বাঙ্গালী নহ, উভয়েই সমান মনুষ্য, মনুষ্যের যাহা খ্যাতি তাহা তাহার হইলেও তোমারো বটে। কিন্তু এই মুহূর্ত্তে যখন আমি জাহাজ হইতে বহুদূরে, তখন আর ঠিক সে ভাবটি আমার মনে উঠিতেছে না। এখন ক্ষুদ্র জাহাজের সেতুতে সেই দুস্তর সাগর অতি সুখে লঙঘনের কথা ভাবিয়া কেবল মনে হইতেছে যে ইংরাজ তুমিই ধন্য! তুমি বলিয়াই এরূপ অসাধ্য সাধনা করিয়াছ, তোমার জন্যই আমরা তরিতেছি। আমাদের আর্য্যগৌরবাভিমানী স্বদেশবৎসল এ কথার উত্তরে তীব্র কটাক্ষ করিয়া বলিবেন, পূর্ব্বে এ দেশের কাঠবিড়ালীতে সেতু বাঁধিয়াছিল, আর ইংরাজ মনুষ্য হইয়া জাহাজ বানাইয়াছে ইহাই এতবড় কথা! তাহা সত্য বটে, এ কথাটা এতক্ষণে ভুলিয়া গিয়াছিলাম, অতএব মানিতেই হইতেছে যে আমাদের মত মহিমা কাহারও নাই!

শুনিতে পাওয়া যায় সমুদ্রপীড়া ও ঝটিকা ছাড়া সমুদ্র-ভ্রমণের আর একটি উপদ্রব—যাত্রীদিগের অবিশ্রান্ত আমোদ উৎসব। কিন্তু আমরা এবার তাহারও কোন প্রত্যক্ষ প্রমাণ পাইলাম না। ফার্ষ্টক্লাশের ছাতে বসিয়া দূর হইতে সেকেণ্ড ক্লাশের ছাতে কখনও কখনো দুই একবার যুবক যুবতী বালিকাকে বিঁড়া ছুটাইয়া তাহার পশ্চাতে ছুটিতে দেখি বটে, কিন্তু আমাদের এদিকে ওরূপ দুরন্ত খেলার কোনই আভাষ পাই না।

নরিস সাহেবের বান্ধবী—ইনিই রমণীযাত্রীদিগের মধ্যে একজন ফ্যাসানেবল লেডি, জাহাজে আসিয়া প্রথম রাত্রের অত্যুচ্চ খুর জুতায় পদস্খলন করিয়া ইনি তাহার পরিচয় দিয়াছেন। তদ্ব্যতীত ইঁহার দুইটা ঘোড়াও ইঁহার সঙ্গে এই জাহাজেই মান্দ্রাজ যাইতেছে; ইনি যে সেখানকার কোন হুমড়াচুমড়া লোকের পত্নী তাহাতে আর ইহার পর কাহারো সন্দেহ নাই। ধনের বিদ্যুৎ আঁচে সকলেই বিমুগ্ধ, বিশেষতঃ ইংরাজের সূক্ষ্ম চর্ম্মে ইহার ফল অতি দ্রুত হইতে দেখা যায়। জাহাজের প্রায় সকলেরই, বিশেষতঃ যুবকমণ্ডলীর ইঁহাকে সন্তুষ্ট করিবার জন্য একটি সজাগ ঔৎসুক্য দেখা যায়। তবে এ ঔৎসুক্য একপক্ষ নহে, ইনিও হস্তস্খলিত নিম্নপতিত রূমালখানি কুড়াইবার অবসর দিয়া চৌকিখানি টানিতে বলিয়া, সন্ধ্যায়, কোন

কোন দিন দুপুরেও পিয়ানো ঠুংঠুং করিয়া, যুবকদিগকে তাঁহার সঙ্গে গাহিতে অনুরোধ করিয়া এবং গায়কের মিষ্টস্বরে অতি মুগ্ধ হইয়া, প্রতিদানে তাহাদিগকে সন্তুষ্ট করিয়া আসর জমাইতে চেষ্টা করেন। দুঃখের বিষয়, জাহাজের এই জীবন্ত ভাবটুকু অধিকদিন থাকিবে না, ১১ই শনিবার জাহাজ মান্দ্রাজে লাগিবে। ১১ই জাহাজে একটী লটারি হইল, জাহাজ সেদিন ক মাইল চলিবে? জাহাজের কর্ম্মচারীগণ, যাত্রীগণ সকলেই টিকিট ক্রয় করিলেন, লটারিতে যাহার ভাগ্যে যাহা উঠিল। আমার ভাগ্যে উঠিয়াছিল ৫২ নম্বর, তাহাতে অবশ্য মনে কিছুমাত্র আশা জাগে নাই। কিন্তু যখন শুনিলাম, সেদিন মোট ৫৩ মাইল মাত্র জাহাজ চলিয়াছে, আর এক মাইল বেশী হইলেই আমি জিতিতাম, তখন মনে এমন আশা জাগিয়া উঠিল, যে এত অল্পের জন্য সে আশায় নিরাশ হইয়া নিতান্তই হায় হায় করিতে লাগিলাম। এমনি ভাগ্যের বিড়ম্বনা! তবে সুখ দুঃখ কিছুই সংসারে খাঁটি মেলে না—সুখের মধ্যে দুঃখ, দুঃখের মধ্যে সুখ বাঁটিয়া ভাগ্য আপনার অপক্ষপাতী সমদানে চিরদিন সমান গালাগালি খাইয়া আসিতেছে। আমি না জিতি, আমাদের বন্ধুবর সেদিন লটারিতে জিতিলেন। অন্য কাহারও পরিবর্ত্তে তাঁহার ভাগ্যে যে ৫৩ নম্বরের টিকিটখানি উঠিয়াছিল এজন্য এই নিরানন্দের মধ্যেও অবশেষে আনন্দ লাভ করিলাম।

দুই একজন ব্যতীত জাহাজের মহিলা যাত্রীদিগের প্রায় সকলেরি সহিত আমাদের একরূপ আলাপ হইয়াছিল; একজন পুরুষ যাত্রীর সঙ্গে সেইদিন আলাপ হইল। তখনও সন্ধ্যার বিলম্ব আছে, দিবাবসানে জাহাজ কতদূর চলিবে এখনও ঠিক হইয়া যায় নাই। তবে কাছাকাছি একটা আভাষ পাওয়া গিয়াছে, ৫২ কি ৫৩ মাইল চলিবে, ইহাই জাহাজের লোকের অনুমান। পূর্ব্বোক্ত বৃদ্ধ যাত্রীবর এই খবরটি সুসংবাদ স্বরূপ আমার নিকটে বহন করিয়া আনিয়া বলিলেন, "খুব সম্ভব আপনিই জিতিবেন।" এই উপলক্ষে ক্রমে অন্য কথাও আরম্ভ হইল, অন্য কথা আর বিশেষ কিছুই নহে—তাঁর গৃহিণীর কথা! জানিলাম ২৭ বৎসর কাল তাঁহার বিবাহ হইয়াছে, ২৫ বৎসর পর্য্যন্ত কখনো একদিন তাঁহাদের বিচ্ছেদ হয় নাই। আপাততঃ তিনি স্ত্রীর নিকট যাইতেছেন, ইটালিতেই তাঁহার সহিত সম্ভবতঃ সাক্ষাৎ হইবে, ইংলণ্ড পর্য্যন্ত যাইতে হইবে না। তাঁহার স্ত্রী ১০টি সন্তানের মাতা, কিন্তু এখনো তাঁহার দেহ-যষ্টি অনুপম সুগঠনবতী ইত্যাদি ইত্যাদি। দেখিলাম, ভদ্রলোকটি দুই বৎসরের দীর্ঘ বিরহে এত কাতর হইয়া উঠিয়াছেন যে তাহাই তাঁহার একমাত্র চিন্তনীয় কথনীয় বিষয়, তাহার প্রকাশেই মাত্র সে কষ্টের কথঞ্চিৎ প্রশান্তি। স্ত্রীর প্রতি তাঁহার এই অকৃত্রিম অনুরাগ দেখিয়া আমার লোকটাকে লাগিল ভাল; তাঁহার প্রতি আন্তরিক সহানুভূতির উদ্রেক হইল। আমিও তাঁহার গল্পে আনন্দ অনুভব করিয়া আগ্রহ সহকারে তাঁহার স্ত্রীর সম্বন্ধে নানা কথা জিজ্ঞাসা করিতে লাগিলাম। লোকটা যে তাহাতে কিরূপ দ্রব হইয়া গিয়াছিল, তাহার প্রমাণ একা আমি নহি—পরদিন আমার স্বজাতীয় সকলেই লাভ করিয়াছিলেন। যখন পরদিন সকালে মান্দ্রাজে ফল বিক্রয় করিতে লইয়া আসিল, তিনি আঙ্গুর কিনিয়া আমাদের সকলকে বিতরণ করিতে লাগিলেন। একটি আধটি লইলে বৃদ্ধের মনস্তুষ্টি হইবার নহে, থোলো থোলো তুলিয়া লওয়া চাই। অবশ্য

রমণীগণের ধন্যবাদ অজস্ররূপে তাঁহার প্রতিই বর্ষিত হইল, কেননা তাঁহারা ইহার মূল কারণ কিছুই জ্ঞাত ছিলেন না। কিন্তু যেখানে মানুষের সূক্ষ্ম কর্ম্মাকর্ম্মের ফল সঞ্চিত হইতেছে, আশা করি সেখানে এই ধন্যবাদের ভাগও যথাযোগ্যরূপে আমার ভাগ্যে রক্ষিত রহিল। কেহ কেহ বলেন, আমরা এখানে যত কর্ম্মাকর্ম্ম করি তাহার ফল এখানে ফুরাইলেই ভাল; ভবিষ্যৎ যন্ত্রণার হাত হইতে এই উপায়েই একমাত্র অব্যাহতি পাওয়া যাইতে পারে। ঠিক কথা, দুঃখের সময় ইহা মহৎ সান্ত্বনা সন্দেহ নাই; কিন্তু এই জন্মেই যদি সমস্ত কর্ম্মাকর্ম্ম ফুরাইল, তাহা হইলে পরজন্মের দশা কি হইবে? যন্ত্রণার সঙ্গে সঙ্গে সুখও যে ফুরাইল! তাই বলি, অকর্ম্ম ফুরাইলে ভাল বটে, কিন্তু কর্ম্ম কিছু উদ্বৃত্ত হাতে থাকা চাই। যাহা হউক, দেখা যাইতেছে সর্ব্বত্রই বন্ধুতার ক্ষেত্র আছে।

১১ই মে প্রত্যূষে জাহাজ মান্দ্রাজ বন্দরে লাগিল; আমরা ৭টার পর ছাতে উঠিলাম। পূর্ব্ব অভিজ্ঞতায় জানা গিয়াছে ইহার আগে ডেকে আসা বিড়ম্বনা মাত্র। সাধারণতঃ ইংরাজ রমণীরা ৯টার পূর্ব্বে প্রায় ডেকে আসেন না, সুতরাং বেশী সকালে কোন রমণীকে ডেকে বিচরণ করিতে দেখিলে, এই অনাচারে নৈশচরিক বর্ব্বরতার লক্ষণ দেখিয়া ইংরাজ সেলারগণ সকৌতুক বিস্ময় দৃষ্টিতে চাহিয়া থাকে; দ্বিতীয়তঃ, ৭টার পূর্ব্বে প্রায় ডেক ধোওয়াই হয় না, ডেক ধুইতে আরম্ভ করিলে আবার অন্যত্র পলাইতে হয়, এই উভয় সঙ্কট হইতে রক্ষা পাইবার জন্য অগত্যা অরুণোদয়ের শোভাদর্শন হইতেও আমাদিগকে বঞ্চিত হইতে হইত। ছাতে আসিয়া দেখিলাম, বিস্তর ছোট ছোট নৌকা, প্রায়োলঙ্গ, অতিক্ষীণ, দীর্ঘ হস্তপদ, বদ্ধঝুঁটি, কৃষ্ণবর্ণ নরগণের হস্তে বাহিত হইয়া জাহাজের গায় আসিয়া লাগিতেছে, আর মান্দ্রাজের ব্যাপারীগণ তাহা হইতে নামিয়া পঙ্গপালের মত জাহাজে আসিয়া উঠিতেছে। মান্দ্রাজের প্রথম দৃশ্যেই এইরূপে কিষ্কিন্ধ্যার সংশোধিত সংস্করণ যেন চোখের উপর আসিয়া পড়ে, উক্ত নরনামধারীগণ যে বলিরাজার কলিযুগের বংশধর, তাহাদের দেখিলে তাহার আর অন্যতম প্রমাণ আবশ্যক করে না। মান্দ্রাজি ব্যাপারীদের বেশ অবশ্য অপেক্ষাকৃত অনেক ভব্যযুক্ত। কটিদেশে একখণ্ড করিয়া আপাদলম্বমান বস্ত্রবেষ্টিত, গায়ে একটা করিয়া পিরাণ, কাহারো বা চাদর জড়ান; সম্মুখের অর্দ্ধেক মাথা মুড়ান, অন্য ভাগে অর্দ্ধেক চুলের ঝুঁটি বাঁধা। ব্যাপারীদের মধ্যে অনেক পশ্চিমের মুসলমানও দেখিলাম। তাহাদের বেশভূষা এ দেশের লোকের সঙ্গে একত্রে বিশেষরূপ নয়ন প্রীতিকর। এই সকল ব্যাপারীরা নানারূপ ফল, নানারূপ কারুশিল্প, জরির সূক্ষ্ম কাজ, রেশমের সূক্ষ্ম কাজ, বেতের ঝুড়ি পাখা, ইত্যাদি বিক্রয় করিতে আনিয়াছে। আশ্চর্য্য, নিজ মান্দ্রাজ সহরে ইহার অনেক জিনিষ সন্ধান করিয়া মেলে না, অন্ততঃ আমরা ত পাই নাই, কিন্তু জাহাজ লাগিতে না লাগিতে এখানে তাহার আমদানি হইতে থাকে। কোন যাত্রী যদি মান্দ্রাজে নামিয়া এই সকল জিনিষ কিনিবার অভিপ্রায়ে জাহাজের এই সুযোগ অবহেলা করেন, তাহা হইলে তিনি ঠকিবেন। এখানে জরির কারুকার্য্যের দামও বেশ শস্তা বলিয়া মনে হয়। অবশ্য প্রথমে খুবই দর হাঁকিয়া বসে—কিন্তু শেষে আবার তেমনি নামে। একটা বড় জরির টেবিল চাদর যাহার দর হাঁকে ৫০/৬০, তাহাই শেষে ১০/১২ টাকায় দেয়।

ডেকের চারিদিকে সেদিন এই জনতা; কেনাবেচার ভিড়। তাহারি মধ্যে এক পাশে বসিয়া দেখিলাম, একজন জাহাজের কর্ম্মচারী তন্ময় ভাবে এক মনে মেয়েলি হাতের লেখা দিস্তা দিস্তা কাগজ পড়িতেছেন এবং তাঁহার চক্ষু কর্ণে এ জনতা একেবারেই পশিতেছে না। বুঝিলাম তিনি প্রেয়সীর পত্র পাইয়াছেন।

জাহাজ হইতে মান্দ্রাজ উপকূল দেখিতে সুন্দর। উচ্চ তটভূমিতে হাইকোর্ট, কলেজ প্রভৃতি বড় বড় বাড়ী শোভা পাইতেছে। নিম্নে দুই স্তরে সমুদ্রের অপরূপ রূপ। জলগর্ভে একটি সুদীর্ঘ দেয়াল গাঁথা হইয়াছে, তাহার দুই দিকেই সুপ্রশস্ত জলরাশি, তাই এই স্তরবিন্যাস! আগে মান্দ্রাজোপকূলে নাকি তরঙ্গবেগ অত্যন্ত প্রবল ছিল, জাহাজ হইতে নৌকায় নামিতে, নৌকা হইতে জাহাজে উঠিতে বিশেষ ভয় পাইতে হইত, সমুদ্রে এই দেয়াল বাঁধিয়া, স্রোতোবেগ শুনা যায় এখন অনেক প্রশমিত হইয়াছে, জাহাজ হইতে নামিতে এখন ত তেমন অসুবিধা দেখিলাম না। মান্দ্রাজ এত বড় একটা বন্দর, কিন্তু এখানে একটি জেটি নাই। তাই জাহাজ হইতে নৌকায় নামিয়া তীরে উঠিতে হয়। নৌকা জাহাজের সিঁড়ির কাছে আসিয়া লাগায়, তরঙ্গে তরঙ্গে তাহা উঠিয়া নামিয়া একবার সিঁড়ির প্রায় কাছাকাছি ওঠে, একবার সিঁড়ি হইতে অনেকটা নীচে নামিয়া যায়, যখন সিঁড়ির কাছাকাছি আসে—সেই অবসরে নৌকায় উঠিয়া পড়িতে হয়।

মান্দ্রাজের একজন ধনী সওদাগর নাইডু মহাশয়, তিনি আমাদের জাহাজ হইতে আনিতে গিয়াছিলেন। তাঁহার বাড়ী উপকূল হইতে অনেকটা দূরে, তাঁহার অংশীদার চেটি মহাশয়ের বাড়ী কাছেই। তাই আমাদের তিনি তাঁহার বাড়ীতেই তুলিলেন। আমরা যে ট্রেণ ধরিব তাহা সন্ধ্যার সময় ছাড়ে। আমরা জাহাজ হইতেই খাওয়া দাওয়া করিয়া আসিয়াছিলাম, দুপুরের রৌদ্রটা এইখানে কাটাইয়া বিকালে সহর ঘুরিয়া ষ্টেসনে যাইব এই বন্দোবস্ত।

বৃদ্ধ চেটি মহাশয় মিউনিসিপালিটির কলেক্টর।[২] ইনি এ দেশের একজন রিফর্ম্মার। ইঁহার দুই পুত্র বিলাত যান; একজন ডাক্তার, একজন সিভিলিয়ান হইয়া আসেন। দুঃখের বিষয়, দুজনেরই মৃত্যু হইয়াছে। ইঁহার কন্যারা ইংরাজি বেশ শিখিয়াছেন। তাঁহারা শিক্ষিত মহিলার এখানে আদর্শস্থল, নাইডু মহাশয় ইঁহাদের লইয়া বিশেষ গর্ব্বিত। সকল পিতাই কন্যাদিগকে এরূপ শিক্ষা প্রদান করেন না, ইহাই তাঁহার দুঃখ। শিক্ষিত পত্নী চাহিলে চেটি পরিবারে বিবাহ করিতে হয় অথচ ভিন্ন জাতি হইলে তাহারো উপায় নাই; অতএব সকল বাপেরই কন্যাগণ শিক্ষিত হইলে এ বিপদ হইতে পরিত্রাণ পাওয়া যায়, এই তাঁহার মনের ভাব। বিবাহের পর যে স্ত্রীকে শিক্ষা দেওয়া যায় না, তাহার চেষ্টা যে কেবল বিড়ম্বনা মাত্র; তাঁহার এইরূপ শোচনীয় অভিজ্ঞতা জন্মিয়াছে, আর সেইজন্যই এই আপশোষ—এই রকমটা আমার মনে হইল। এ ক্ষেত্রে বৃদ্ধ চেটি তাঁহার একটি কন্যা একটি পুত্র ও দুইটি পুত্রবধূর সহিত আমাদের সাক্ষাৎ হইল। একজন পুত্রবধূ বিধবা। কন্যা ইংরাজি বেশ জানেন, আমাদের কথা কহিবার কোন অসুবিধা নাই। তাঁহার মুখে শিক্ষার বেশ একটি উজ্জ্বল ভাব। পুত্রবধূ দুইজন নিতান্ত ছেলেমানুষ, তাঁহারা কেবল একবার মাত্র দেখা দিয়া গেলেন। আমি জিজ্ঞাসা

করিলাম—ইঁহার, ভাইরা বিলাত গিয়াছেন, ইনি নিজে এমন শিক্ষিত, বিবাহের জন্য কোন গোল হয় নাই? শুনিলাম বিশেষ না। প্রথমতঃ, পিতার টাকা আছে; ছেলেরা প্রায়শ্চিত্ত করিয়া তাই সহজেই জাতে উঠিয়াছিলেন, আর টাকার জোরে পুত্রকন্যা কাহারো বিবাহেরও গোল হয় নাই। ইঁহারা জাতে উঠিয়াছেন সত্য—কিন্তু স্বজাতি সকলে ইঁহাদের গ্রহণ করে নাই, একদল তাঁহাদের সহিত খাওয়া দাওয়া করে, একদল করে না। চেটির যে পুত্রকে দেখিলাম তিনি নাইডুর অংশীদার, তাঁর কাণে বড় বড় হীরার গোল ফুল, এখানে তাহার নাম কমল, হাতে সোণার বালা, লম্বা চুল, চুড়িদার ইজার, পিরাণের উপর লম্বা আচকাণ, পায়ে জুতামোজা নাই, সাজসজ্জায় চেহারায় এদেশী রাজাদের ইতিপূর্ব্বে যেরূপ ছবি দেখিয়াছি অনেকটা সেইরূপ দেখিতে। ইনি বিলাত যান নাই। এদেশে বাঙ্গলার মত জানানাও নাই, আর শ্বশুর ভাশুরের কাছে সেরূপ লজ্জাও নাই। পুত্রবধূগণ শ্বশুরের সাক্ষাতেই আমাদের নিকট অনাবরিত মস্তকে আসিয়া দাঁড়াইলেন। মহারাষ্ট্রীয় ললনাদের মধ্যে যদিও বঙ্গদেশের অন্তঃপুর প্রথা নাই, কিন্তু তথাপি তাঁহারা শ্বশুর ভাশুরের সাক্ষাতে মস্তকে কাপড় দেন, কিন্তু এখানে নূতন নিয়ম দেখিতেছি—মাথায় কাপড় দেওয়া কোন অবস্থাতেই রীতি নহে। মেয়েদের বেশ দেখিলাম হিন্দুস্থানী রকমের, একটা ঘাগরা, ছোট অঙ্গরক্ষা, তার উপর চাদর। কোমরের কটিবন্ধে কেবল এদেশীয় ভাব রক্ষা পাইতেছে। ইঁহাদের এই বেশ এ দেশের সর্ব্বসাধারণ মহিলার বেশ নহে, ইহা বণিক জাতির বিশেষ বেশ—অন্যেরা দীর্ঘ বস্ত্র কুঁচাইয়া ফিরাইয়া পরেন। চেটি ও নাইডু উভয়েই বণিক জাতীয়, ইঁহাদের মধ্যে শূকর খাইতেও দোষ নাই। এ দেশের ভদ্রলোকদিগকে কই চাপকাণ পরিতে দেখিলাম না, কোট কিম্বা পিরাণ আচকাণ, তাহার উপর মাথায় সুশ্রী করিয়া বাঁধা জরির পাগড়ি। এই পাগড়ি সম্মুখ দিক হইতে দেখিতে যতদূর ভাল পশ্চাদ্দিকে তেমন নহে, পশ্চাতের কাপড় অধিকাংশ পাগড়িতে খোঁপার মত বাঁধা, কোন কোন পাগড়িতে এ দোষটুকু নাই, সেইগুলি অতিশয় সুন্দর।

মান্দ্রাজে একটি ব্রাহ্মসমাজ আছে শোনা গেল, কিছুদিন থাকা হইলে এখানকার উপাসনা পদ্ধতি দেখিতে পাইতাম। অবশ্য এখানকার ব্রাহ্মগণ সাধারণতঃ জাতি মানিয়া চলেন, আনুষ্ঠানিক ব্রাহ্ম ইহাঁদের মধ্যে একজনও আছেন কি না জানি না। সম্প্রতি এ দেশের একজন খৃষ্টান জাতে উঠিয়াছেন। জগৎগুরু শঙ্করাচার্য্য পর্য্যন্ত তাহাতে মত দিয়াছেন। যদিও এরূপ দৃষ্টান্ত অতি বিরল, তথাপি এই আচারবিরোধী নবানুষ্ঠিত উদারতার বীজের মধ্যে ভবিষ্যতের সদ্‌বৃক্ষও কল্পনা করা যায়।

বিকালে আমরা বাজার অঞ্চল ঘুরিয়া ষ্টেসনে উপস্থিত হইলাম। সহর যতটুকু দেখিলাম, কলিকাতা ও বম্বের তুলনায় সামান্য বলিয়া মনে হইল। সমুদ্রের ধারে যে কয়েকটি বাড়ী দেখিয়াছি তাহা ছাড়া সহরের মধ্যে তেমন একটিও ভাল বাড়ী দেখিলাম না। আমাদের আফিসাঞ্চল বলিতে কিরূপ বৃহৎ ব্যাপার বোঝায়, কিন্তু এখানকার আফিস অঞ্চল দেখিলাম অপরিষ্কার অসম ধূলিময় নাতিবৃহৎ রাস্তার দোধারি সামান্য একতলা দোতলা, যেন গুদামবাড়ী। রাস্তায় এত ধূলা বোধ করি আর কোথাও দেখি নাই। এখানকার বাড়ীর গঠন পদ্ধতি অনেকটা

বম্বের বাড়ীর মত, কিন্তু তাহার সেই ত্রিতল চৌতল, অতি দীর্ঘ অতিবিস্তৃত সুদৃশ্য সারি এখানে নাই। মান্দ্রাজের প্রাকৃতিক গৌরব তাহার সমুদ্র, আর কার্য্যগৌরব তাহার ইলেক্‌ট্রিক ট্র্যাম, এখনো সম্পূর্ণ হয় নাই, অল্পদিনের মধ্যেই শেষ হইয়া যাইবে। ইহা দেখিয়া আশা হইতেছে বাষ্পযানের বদলে জলেস্থলে সর্ব্বত্রই একদিন বৈদ্যুতিক যান চলিবে। একচন্দ্র যেমন তমোহন্তি তেমনি বিপরীত অর্থে রেলের গাড়ীর এক কয়লার গুঁড়ায় তাহার সমস্ত সুবিধাও যেন তমসাচ্ছন্ন করিয়াছে।

*ভারতী*, ভাদ্র ১৩০২

৩

# আর্য্যাবর্ত্ত

(জনৈক বঙ্গ-মহিলার ভ্রমণ বৃত্তান্ত)

**প্রসন্নময়ী দেবী**

প্রথম ভাগ। "জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীযসী"। শ্রীমতী "বনলতা" ও "নীহাবিকা" বচযিত্রী কর্ত্তৃক প্রণীত।[১] কলিকাতা। আদি ব্রাহ্মসমাজ যন্ত্রে শ্রী কালিদাস চক্রবর্ত্তী দ্বাবা মুদ্রিত ও প্রকাশিত। ৫৫নং আপাব চিৎপুব বোড। সন ১২৯৫ পৌষ। পৃষ্ঠা সংখ্যা: ১৭৭ ।

## উপহার

প্রাণাধিকা --
কুমারী শ্রীমতী প্রিয়ম্বদা দেবী।
চিরায়ুষ্মতীষু --

মা-প্রিয়,

ভূত ভারতের গৌরব কাহিনী আর্য্যকীর্ত্তি অদ্য উপকথা নহে, বিন্ধ্য হইতে হিমগিরি যাহার অভ্রভেদী নিদর্শন, গঙ্গা যমুনা সরযূ যাহা করুণ বিলাপে অবিরাম গাইতেছে, অযোধ্যা হস্তিনা এবং ইন্দ্রপ্রস্থে অতীতের আধভগ্ন স্মৃতিরূপে অদ্যাপি যাহা বিদ্যমান দেখিলাম, সেই পুণ্যভূমির সে পবিত্র গৌরব আজি নাই বলিয়া আমরা কাঁদিতে পারি কিন্তু তাহা কাল্পনিক স্বপ্নময় উপন্যাস মনে করিতে পারি না। ভীমার্জ্জুন যুধিষ্ঠির, কৃষ্ণদ্বৈপায়ন, প্রতাপ সিংহ এবং পৃথ্বু রায় যে দেশ ধন্য করিয়াছিলেন সেই বীর-মাতা ভারতের কেন এমন অধঃপতন হইল ও কেনই বা আজ ভারত জননী মুষ্টিমেয় বিদেশী করে এবং "অপুত্রিকা শতপুত্র বিদ্যমানে" হইলেন তাহা তুমি বালিকাবস্থায়ই কতক অবগত হইয়াছ কি? তবে অন্য কথা শুন, সীতা, সাবিত্রী, দময়ন্তী, দ্রৌপদী ও লক্ষ্মীরাণী প্রভৃতি পুণ্যবতী প্রাতঃস্মরণীয়া আর্য্যনারীগণ যে দেশের মুখোজ্জ্বল করিয়াছিলেন, সেই দেশে তুমিও জন্মিয়াছ এইটী সতত স্মরণ রাখিয়া তাঁহাদিগের উচ্চতম আদর্শে এবং তাঁহাদেরই পদানুসরণে অদ্যকার বিজাতিসভ্যতাবিড়ম্বিত না হইয়া যথার্থ হিন্দু মহিলার উপকরণে নিজের সুকুমার হৃদয় ও কিশোর চরিত্র সুগঠিত কর।[২] তাহা হইলেই তোমার জননীর অবিরাম-বাহী নীরব স্নেহের কতক প্রতিদান হয়। সংসারের বাহ্য প্রকাশিত অন্তঃসারশূন্য স্নেহানুভবে অসমর্থ ও জর্জ্জরিত এ হৃদয়—যে স্নেহ বাক্যহীন কার্য্যে তোমার মঙ্গল কামনায় অনিবার ঢালিয়া দিতেছে—ভাষায় তাহা কখনও প্রতিফলিত হউক, আর নাই

হউক, সেই নিস্তব্ধ গভীর স্নেহের ক্ষুদ্র আশীর্ব্বাদ স্বরূপ এই "আর্য্যবর্ত্ত" (ভ্রমণ) যুগান্তের ঐতিহাসিক মহিমা গাথা স্বদেশ প্রেমের চিহ্নরূপে তোমাকেই স্নেহোপহার দিলাম।

কৃষ্ণনগর
অগ্রহায়ণ
১২৯৫ সাল।

## বিজ্ঞাপন

বঙ্গ মহিলার ভ্রমণ বৃত্তান্ত পাঠকের কেমন লাগিবে তাহা জানি না। আমি যাহা দেখিযাছি, দেখিয়া যাহা ভাবিয়াছি তাহা লিখিলাম। অন্তঃপুররুদ্ধা বঙ্গনারী তীর্থযাত্রা উপলক্ষে কখন কখন দেশ ভ্রমণ করিয়া থাকেন। কিন্তু দেশ ভ্রমণকালে যে সকল দৃশ্য তাঁহাদের নয়ন গোচর হয়, প্রকৃতির বৈচিত্র্যময় সৌন্দর্য্যলীলাতে নারীর কোমল হৃদয়ে যে সকল ভাব উদিত হয়, মনুষ্যের ক্ষমতার পরিচায়ক নানাবিধ কীর্ত্তি দেখিয়া মনে যে চিন্তা প্রবাহ বহিতে থাকে, পথিমধ্যে নারীকে যে সকল অপ্রত্যাশিত ঘটনার হস্তে কখন কখন নিক্ষিপ্ত হইতে হয়, তাহার বর্ণনা প্রায় দেখিতে পাওয়া যায় না। সেই জন্য হয়ত আমার সামান্য ক্ষমতায় ও আমি যাহা কিছু লিখিতে পারিয়াছি তাহা কাহার কাহারও পাঠ করিবার ঔৎসুক্য হইতে পারে। সংসারে যেমন বর্ণনা করিবার শক্তি সকলের সমান নহে, তেমনি দেখিবার শক্তিও সকলের সমান নহে। একজন সমুদায় পৃথিবী ঘুরিয়াও কেবল মৃত্তিকা এবং ইষ্টক ভিন্ন আর কিছু দেখিতে পাইল না, আর একজন একটী মাত্র দেশে বা নগরে বা গ্রামে, মানবজাতির আচার ব্যবহার, সমাজের গূঢ়তত্ত্ব, রোগের উৎপত্তি, সভ্যতার বিকাশ, বিজ্ঞানের উন্নতি সম্বন্ধে কত কি দেখিতে পাইলেন। যাহার সে পরিমাণে জ্ঞান আছে তাহার সেই পরিমাণে দৃষ্টি তীক্ষ্ণ। সুতরাং আমি অধিক দেখিতে পাইয়াছি বা যাহা দেখিয়াছি তাহা ইচ্ছনীয়ভাবে বর্ণনা করিতে পারিয়াছি তাহা অবশ্য মনে করি না। কিন্তু পুরুষের পক্ষে যাহা যেরূপ দেখায় নারীর নেত্রে তাহা ঠিক সেইরূপ না দেখিতে পারে। সেই জন্য বঙ্গনারীর চক্ষে ও হৃদয়ে এই ইতিহাসময় আর্য্যাবর্ত্তে ভিন্ন ভিন্ন স্থান কি রূপে প্রতিবিম্বিত হইয়াছিল তাহা কেহ কেহ জানিতে ইচ্ছা করিতে পারেন এবং তাই আমার ক্ষুদ্র দৃষ্টিতে আমি যাহা দেখিয়াছি তাহা বর্ণনা ও প্রকাশ করিতে সাহসী হইলাম।

আর এক কথা, আমার নির্জ্জন জীবন শুভ কার্য্যময়তায় প্রফুল্ল করিতে যে মঙ্গল ইচ্ছার উৎসাহজনক সাহায্যে এই ভ্রমণ অদ্য পুস্তকাকারে পরিণত হইল, কিন্তু অবস্থানুসারে সে বিষয় একটী মাত্র কথাও বলা হইল না—বাক্যে তাহা কখন পরিস্ফুট হউক আর নাই হউক, হৃদয় তাহাতে আমরণ এমনি নীরব ঘনীভূত কৃতজ্ঞতায় পরিপ্লুত রহিবে।

# অবতরণিকা

শারীরিক অসুস্থতা কোন অবস্থাতেই কাহারও নিকট সুখকর কিংবা প্রীতিপ্রদ নহে। ইহার যন্ত্রণায় এই সৌন্দর্য্যময় বিশ্বজগৎ শোভা-শূন্য বোধ হয়, মানসিক তেজ ও চিন্তা-শক্তি ক্রমে শিথিল হইয়া যায়, কঠিন পরিশ্রম করিবার ক্ষমতা লোপ পায়; কেহই ইচ্ছা করিয়া তাহা চাহে না। কিন্তু এই অসুখকব অসুস্থতায় আমার কিছু জ্ঞান লাভ হইয়াছে। এই অসুখে যে শিক্ষা ও আনন্দ পাইয়াছি, তাহার স্মৃতি আমার নির্জ্জন-প্রিয় জীবনের একটী পবিত্র সুখ। মাতৃভূমির ঘটনা-পূর্ণ প্রধান প্রধান স্থানগুলি দেখিবার প্রবল ইচ্ছা হৃদয়ে যত্নের সহিত আশৈশব পোষণ কবিয়া আসিতেছিলাম; কখন যে সে অভিলাষ পূর্ণ হইবে আমার কিন্তু এমন বিশ্বাস ছিল না। অবরোধবাসিনী হিন্দুমহিলাদিগের পক্ষে দেশ ভ্রমণ কত যে অসম্ভব, তাহা সহজেই অনুমেয়। হিন্দু-ধর্ম্মে অচল বিশ্বাসে, পূর্ব্বেও শত শত মহিলা তীর্থ দর্শনে যাইতেন এবং এখনও গিয়া থাকেন; তথাপি ইহা হিন্দু রমণীব পক্ষে যে তত সহজসাধ্য নহে, ইহা কে না স্বীকার করিবে? দেশভ্রমণের কল্পনা অথবা স্বপ্ন আমার কখনই সফল হইত কিনা, তাহা আমি জানি না; কিন্তু শঙ্কটাপন্ন শারীরিক অসুস্থতা ও আত্মীয় স্বজনের উদ্বিগ্ন স্নেহে আমার এই অভিলাষ পরিপূর্ণ হইয়াছে।

দুর্ভাগ্যবশতঃ বাঙ্গালার জলবায়ু আমার অসুস্থ শরীরের পক্ষে অনুকূল নহে। কিন্তু স্নেহময় প্রিয়জন ছাড়িয়া দীর্ঘকাল দূরদেশে থাকা নিতান্ত কষ্টকর। আবার অন্যদিকে জীবন রক্ষা করিতে হইলে তাঁহাদিগকে ছাড়িয়া মধ্যে মধ্যে বিদেশে যাইতে হয়। অসুস্থতাই আমার ভ্রমণের মুখ্য কারণ। ১৮—সালে বর্ষার প্রারম্ভে আমার শরীর আবার দিন দিন অধিকতর অসুস্থ হইতে লাগিল। এবং চিকিৎসকের ব্যবস্থানুসারে ১৮—সালের ৩ রা নবেম্বর তারিখে রাত্রি ৯-টার সময় আমি জলবায়ু পরিবর্ত্তনের জন্য কলিকাতা পরিত্যাগ করিয়া পশ্চিমযাত্রা করিলাম। আমার তখনকার শারীরিক অবস্থা এত শোচনীয় ছিল যে, আমি আরোগ্য হইয়া আবার দেশে ফিরিয়া আসিব কিনা, সে বিষয়ে আমার বন্ধু বান্ধবদের অনেকেরই সন্দেহ জন্মিয়াছিল।

আমার নিজের মনে তখন যে বিশেষ কোন নূতন আশঙ্কা হইয়াছিল তাহা এখন তত স্মরণ নাই, তবে মৃতপ্রায় অবস্থায় ভারতের এক প্রান্ত হইতে অপর প্রান্তে গিয়া স্বাস্থ্য পুনর্লাভ করিবার জন্য বিষণ্ণমনে আত্মীয়স্বজনের নিকট বিদায় মনে করিলে স্মৃতি এখনও আমার হৃদয়ে বিষাদ ঢালিয়া দেয়। সে যা হোক্ ট্রেন ছাড়িল; সঙ্গে দুই সহোদর থাকিলেন, আর সকলে বিদায় লইলেন। ক্ষণকাল পরেই কেবল শকটের ভীষণ ঘর্ঘর শব্দ কর্ণে প্রবেশ করিতে লাগিল।

অশান্তিময় রাত্রি নিদ্রা অনিদ্রায় কোন রূপে কাটিয়া গেল। প্রভাতে জাগিয়াই বুঝিলাম যে, আমরা অনেক দূরে আসিয়াছি। ভ্রাতার মুখে শুনিলাম "নোয়াদি"। আমার পূর্ব্ব পরিচিত ক্ষুদ্র ক্ষুদ্র শৈল-রাজি পরিশোভিত নোয়াদির নাম শুনিয়া তাহার প্রাতঃ-সূর্য্য-রশ্মিময় শোভা দেখিবার ইচ্ছা হইল, কিন্তু গাত্রোত্থানে অসমর্থ, সে সাধ পূর্ণ হইল না।

অট্টালিকা, তাহার পর প্রাকার কালের কঠোর লৌহদণ্ড প্রহারে চূর্ণিত হইয়া যেন ইহার চরণতল চুম্বন করিতেছে! দূরে সূর্য্যতনয়া কালিন্দী ভারতের শোক সঙ্গীত গাইতে গাইতে প্রবহমান হইয়াছে।

কথিত আছে, কোন হিন্দু নরপতি স্বীয় দুহিতার যমুনা দর্শনের নিমিত্ত এই প্রকাণ্ড অট্টালিকা স্থাপন করিয়াছিলেন। কিন্তু একথা কতদূর সত্য তাহা ঠিক করিয়া বলিতে পারা যায় না। কুতবমিনারের স্থাপনকর্ত্তাকে এবং কোন [শিল্পীই] বা ইহা নির্ম্মাণ করিয়া যান; অদ্যাপি তৎসম্বন্ধে মতভেদ দেখিতে পাওয়া যায়। এই স্তম্ভের চতুর্থতলের দ্বারদেশে খোদিত আছে "শ্রীবিশ্বকর্ম্মপ্রসাদাৎ চাহগুদেব পালস্য পুত্রেণ শ্রীমন্নান পালেন রচিত।" নানপাল এই অদ্বিতীয় অট্টালিকা নির্ম্মাণ করিয়া শিল্পজগতে অমরত্ব লাভ করিয়াছেন। কুতবমিনার যতদিন জগতের সমস্ত অট্টালিকা ও স্তম্ভের মধ্যে শ্রেষ্ঠত্ব রক্ষা করিবে ততদিন প্রত্যেক ভারতবাসী ভক্তিকুসুমাঞ্জলির দ্বারা স্থপতি-বিদ্যা-বিশারদ নানপালের স্মৃতিচিহ্ন পূজা করিবে। ভারতীয় পুরাতত্ত্ববিৎ পণ্ডিতগণের মধ্যে কুতবমিনার সম্বন্ধে দুইটী মত দেখিতে পাওয়া যায়। একদল বলেন ইহা হিন্দু নৃপতি দ্বারা স্থাপিত; অপর দল মুসলমানকে ইহার স্থাপয়িতারূপে সপ্রমাণ করিতে চেষ্টা করেন।" (সুরভি পতাকা)

## স্বদেশাভিমুখে

অতীত সৌভাগ্যের স্মৃতিরূপী প্রাসাদময় দিল্লী ও আর্য্য বীরত্বের পবিত্র শেষ রেখা ইন্দ্রপ্রস্থ পরিহার করিতে মন যে দ্রবীভূত হয় নাই এমন নহে, তবুও যেন এই পরিত্যক্ত সুরপুরী দর্শনে অমিশ্রিত আনন্দ উপভোগ অদৃষ্টে ঘটিয়া উঠে নাই। তাহার প্রত্যেক শিলাখণ্ডে, ধূলিকণায় ঐতিহাসিক যুগের গৌরবচিহ্ন জাগ্রত দেখিয়া, হৃদয় কেমন ব্যথিত হইয়া যাইত। হতভাগ্য মনুষ্য সুখাপেক্ষা শান্তির ভিখারী, তাই এ মহানগরী ছাড়িতে এত অধীরতা হইয়াছিল। নির্দ্দিষ্ট প্রভাতেই আমরা তাহার নিকট বিদায়—হয়ত চিরদিনের তরেই বিদায় গ্রহণ করিলাম। কিন্তু অনিশ্চিত জীবনের ভবিষ্যৎ অজ্ঞাত অন্ধকারে নিহিত থাকায় অপ্রসন্না ভাগ্যদেবী আবার কবে যে কোথায় লইয়া ফেলিবেন তাহা অদ্য কেমন করিয়া বলিব ?

হায় সেই ত সকল,
পূর্ব্ব গৌরবের স্থল,
এই ত ভারতভূমি প্রিয় নিকেতন ;
এই সেই পুণ্যস্থান শোভার সদন।
কেনরে আঁধারময়,
কেন অচেতনপ্রায়,
নাহি কেন রবিকর ভারত আগারে?

নির্জ্জীব ভারত কাঁদে দর দর ধারে।
সেই বাট সেই মাঠ
সেই সরোবর ঘাট,
সেই সমুদায় আজ করি দরশন,
তবে কেন দেখি সব বিষাদে মগন।
সেই রবি সেই শশী,
সেই দিবা সেই নিশি,
সকলি নিয়ম মত চলেছে তেমন
কেন আর্য্যসুত সব মোহে অচেতন!
বহিতেছে সমীরণ,
ফুটিছে কুসুমগণ,
হাসিছে তারকা ওই সুনীল অম্বরে,
গাইছে বিহগকুল মোহিত অন্তরে।
চলিতেছে ভাগীরথী,
বহিছে যমুনা সতী,
মৃদু মৃদু কল কলে নিনাদ করিয়া,
উন্মাদিনী দুই বোন যৌবনে মাতিয়া।
হিমালয় বিন্ধ্যগিরি,
মস্তক উন্নত করি—
গগন পরশি গর্ব্বে আছে দাঁড়াইয়া
ভারত গৌরব কেন গেলরে নিবিয়া।
আসিছে বসন্ত কাল
বিস্তারি রূপের জাল,—
সকলি ত রহিয়াছে পূর্ব্বের মতন,—
শরতের শশী আসি হাসায় ভুবন।
তবে কেন নিদ্রাগত
ভারতবাসীরা যত,
জাগে নাকি পূর্ব্ব কথা কাহারো অন্তরে,
না ছিঁড়িবে মোহপাশ জাগিয়া অচিরে।
জ্ঞানমান বীর্য্য বল
কোথায় সকল বল,
পিতা পিতামহ কীর্ত্তি ভুলিলে কেমনে,
কলঙ্ক কালিমা কেন ঢালিলে জীবনে,

নাহি শাস্ত্র আলোচনা,
নাহি ষড় - দরশন,
অনন্ত কালের গ্রাসে গিয়াছে সকল,
ভগ্নপ্রায় রহিয়াছে গৌরব কেবল।
অযোধ্যা হস্তিনাপুরি,
ভগ্নাশিলা সারি সারি
রহিয়াছে পড়ে আজ শোক নিদর্শন
হায় ! মানবের কীর্ত্তি নশ্বর এমন !
চাহি না দেখিতে আর
সেই সব শোকাধার,
আজি যাহা দেখিতেছি ভারত ভবনে,
দেখিলে শোকের শেল বাজে এ জীবনে।
ভঙ্গ হোক কীর্ত্তিচয়
একেবারে হোক ক্ষয়,
এক বিন্দু অশ্রু নাহি ঝরিবে কখন
স্মৃতিসহ সমুদায় দিব বিসর্জ্জন।
ভুলে যাই সমুদায়
নিষ্ফল স্বপন প্রায়,
গভীর তরঙ্গ তুলি তুমি ভাগীরথি !
ভারতের হতকীর্ত্তি নাশ, স্রোতস্বতি,
সহে না এ সব জ্বালা;
এই ভগ্ন কীর্ত্তিমালা,
জাগাইতে পূর্ব্ব স্মৃতি বিষাদ ভাণ্ডার,
ভারত হৃদয়ে যেন থাকে না গো আর।
এই সব নিরখিয়া
ফাটিয়া যাইছে হিয়া,
তাই বলি সমুদায় হোক ভস্মময়,
পুড়িয়া ভারতকীর্ত্তি হোক শীঘ্র ক্ষয়,
ওহে রবি শশী তারা,
তিমির নাশক যারা,
ভারতে আসিয়া কর করো না বর্ষণ,
গভীর তিমির জালে লুকাও কিরণ।
হতবীর্য্য, হতবল,

নির্জ্জীব পতঙ্গদল
কাঁদিছে ভারতমাতা বক্ষেতে লইয়া,
শত স্রোতে অশ্রুধারা যাইছে বহিয়া,
সহে না. সহে না আর,
বিষাদের চিরাধার,
দেখিব না চক্ষু মেলি কীর্ত্তি নিদর্শন
কালি যেন সকলই হয়রে স্বপন।

## আর্য্যাবর্ত্তে বঙ্গ-মহিলা (২য় প্রস্তাব) *

বক্‌সার

এই সেদিন দিল্লী পান্থশালায়, অদ্য আবার বক্সার,—ডুম্‌রান মহারাজ ভবনে আমরা অতিথি। কুসুমকানন পরিশোভিত পুণ্য-প্রবাহিণী ভাগীরথীর উপকূলে মহারাজের রমণীয় উদ্যানগৃহে সাব্‌ডিভিসান আফিসার বাস করেন। সরকার বাহাদুর অতি সামান্য অর্থে তাহা ভাড়া লইয়াছেন। এমন সুন্দর সমুদায়, ঠিক যেন প্রকৃতিব স্বপ্নরাজ্য। বাঙ্গালার সহিত তাহার আকৃতিগত সাদৃশ্য দেখিয়া আমার আরও ভাল লাগিত। লতা, পল্লবে, ফুলে, ফলে এবং অবিরাম নিনাদিত জাহ্নবীর সঙ্গীত তরঙ্গভঙ্গে ও দীর্ঘ তরুরাজির নবপল্লবিত শাখায় শাখায় বালকণ্ঠ পাপিয়ার মধুর ললিত তানে কেমন এক অভিনব সৌন্দর্য্য উচ্ছ্বাস চতুর্দ্দিকে বিকীর্ণ করিতেছে। সে অপার্থিব শোভার কণিকামাত্র অনুভবে কল্পনা-প্রিয় হৃদয় এমনি মুগ্ধ হইয়া যায়, যে সবটা একত্র উপভোগ করা হয় না। প্রিয়জনের সৌন্দর্য্য যেমন একসঙ্গে নয়ন ভরিয়া দেখিবার সৌভাগ্য কখনও প্রেমিকের ভাগ্যে ঘটিয়া উঠে না, সে রূপের সে অঙ্গে যখন নেত্র নিপতিত হয়, মোহিত মন তাহাতেই বিভোর হইয়া যায়, প্রত্যেক অবয়বের নূতন পৃথক সত্তা ভোগ করিবার শক্তি থাকে না, এও যেন তেমনি।

দেখিতে না দেখিতে কোথায় দিয়া সে সপ্তাহ চলিয়া গেল, তাহা ত অনুমানও করিতে পারিলাম না। সে স্বপ্নমাখা সাতদিন আমার নিকট সুখের এক মুহূর্ত্ত এখন। জ্যোৎস্নাময়ী যামিনীর অবসানে নিদ্রাভঙ্গে শুইয়াই মুক্ত বাতায়নপথে পতিত-পাবনী জাহ্নবী দর্শনে যেন জীবন সার্থক হইত। আবার প্রবাস-সন্তাপহারী ও নিত্য বাঞ্ছিত সেই প্রিয়পাত্র, প্রত্যহ প্রভাতে হাস্যসখী প্রিয়তমা সখীর ন্যায় আমাকে আলিঙ্গন করিত, স্বদেশের হৃদয়ময় স্নেহ বিদেশের এককতাকেও সুখময় করিত এবং প্রতি সমগ্র দিনের মাঙ্গলিক পূর্ব্বসূচনা বলিয়া আমার নিকট প্রতীত হইত।

---

* প্রসন্নময়ীর আর্য্যাবর্ত্ত সংক্রান্ত মূল লেখায় প্রথম প্রস্তাবের কোনও উল্লেখ নাই।

দিবাভাগে গবাক্ষদ্বারে আনমনে দাঁড়াইয়া সেই মধ্যাহ্নের তীব্র রবিকরে ক্ষেপনী-বিক্ষিপ্ত কল্লোলিনী জাহ্নবী সলিলে রজত-রশ্মির লহরী লীলায় জীবনের ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান কোথায় ভাসিয়া যাইত। সেই ঐন্দ্রজালিক অপূর্ব্ব দৃশ্য, সে কবিত্বের পূর্ণ বিকাশ এবং পবিত্রতার উচ্ছ্বসিত ভাব কেবল ভাগীরথীর পবিত্র প্রাণেই সম্ভবে। যখন দিনমণির অস্তাচল গমনে, সিন্দূর-শোভায় চারিদিক লোহিত হাস্যে চিত্রিত হইত, তখন গঙ্গাতীরে মলয়ানিল সেবনে, স্বাস্থ্যের পূর্ণতা লাভে জীবনের অতীত বৎসর যেন পুনর্লব্ধ হইত। সন্ধ্যা সমাগমে, নিদাঘালয়ে (Summer Home) চিন্তার বিশ্রামে, "জ্যোৎস্নার শ্বেত মোহে,'—আশা স্বপ্নময় সুখানুভবে, অজ্ঞাতে কোথায় দিয়া যে বিভাবরী দর্শন দিত তাহা আমি ত স্মরণ করিতে পারি না।

গভীর নিশীথে সেই নিকেতন প্রান্তে দাঁড়াইয়া চন্দ্রকর-বিভাসিত জাহ্নবীর উথলিত নৈশশোভা সন্দর্শনে এবং পরপারের শিবমন্দির তটলগ্ন তরণী নিচয়ের নাবিকগণের সবল সঙ্গীত (লক্ষ্ণৌ ঠুংরি) শ্রবণে, আমাতে আমি কতবার হারাইয়া গিয়াছি। যে দেশে এমন মহিমাময়ী ভাগীরথী নিত্য প্রবাহিতা, শির উপরি এই শশি-মাখা তারকিত অনন্ত নভোমণ্ডল, আশেপাশে প্রকৃতির এত মুক্ত সৌন্দর্য্যরাশি এবং প্রত্যেক ভাবুক প্রাণ তাহা উপভোগ করিতে চির সৌভাগ্যশালী, সে দেশে জন্মিয়াছি বলিয়া কেন অদ্য বিলাপ করিব! কি জানি অন্যত্র সুবর্ণ সিংহাসনে রাজরাজেশ্বর হওয়া অপেক্ষা গঙ্গাতীরে পর্ণকুটীরবাসী হওয়া বাঞ্ছনীয় মনে হয়।

জেলা না হইয়াও বক্সার একটী ক্ষুদ্র সহর। রাজপথ পরিষ্কার পরিচ্ছন্ন ও প্রস্তরময়। পূর্ব্বকালের সৈনিক নিবাস বাঙ্গালোগুলি অতি পরিপাটী, আধুনিক উচ্চপদস্থ রাজকর্ম্মচারীগণ তাহাতেই বাস করেন, ভাড়া অতি সুলভ। নানাবিধ আহারীয় দ্রব্য প্রচুর পরিমাণে পাওয়া যায়, কিছুরই অভাব নাই। স্কুল, ডাকঘর ও রেলগাড়ী প্রভৃতি সভ্যতার অংশরূপে যাহা যাহা মনুষ্যের প্রয়োজনীয়, তাহা সব আছে। দুইজন হাকিম ও একজন মুন্সেফ এই সাবডিভিশনের বিচারকার্য্যে নিয়োজিত থাকেন।

এখানকার প্রসিদ্ধ সরকারী অশ্বশালে বহুবিধ অশ্ব সুশিক্ষিত করিয়া নানাদিকে প্রেরিত হইয়া থাকে। এমন বৃহৎ অশ্বালয় ভারতবর্ষে আর নাই। দস্যুভয় এখনও এখানে বিলক্ষণ আছে। ভোজপুরীরা প্রায় অধিকাংশ ডাকাত। কোন একজন বড় ঘরানা নাকি গোপনে তাহাদিগের সহায়তাও করেন। ব্রিটিশ সুশাসনের অধীনেও প্রসিদ্ধ ডাকাত তাঁতিয়া ভিলের ন্যায় সুদক্ষ ডিটেকটিভ পুলিসের চক্ষে ধূলি নিক্ষেপ করিয়া থাকেন, কেহ কেহ এইরূপ মনে করে।[১১]

## দ্বিতীয় প্রস্তাব* (বক্‌সার)

বক্সার ঐতিহাসিক স্থান বিশেষ, এখানে অনেকগুলি যুদ্ধ সংঘটিত হয়। পলাসি ক্ষেত্রে প্রথম

---

* ইহার প্রথমাংশ "নব্যভারতে" প্রকাশিত হইয়াছিল।

ও হিন্দুস্থান প্রবেশের পথ পরিষ্কৃত করিতে বক্সারে দ্বিতীয় বার যুদ্ধে যে সন্ধিপত্র লিখিত হইয়াছিল, তাহাতে সম্রাট সাআলম্‌কারা, এলাহাবাদ ও দোয়াব, সুজাউদ্দৌলা অযোধ্যা, এবং ইংরাজগণ বঙ্গ বেহার ও উড়িষ্যা প্রাপ্ত হন। নবাব কাশীমআলি খাঁর বাসস্থানের শেষ চিহ্ন অদ্যাপি এখানে দেখিতে পাওয়া যায়।[১১] উচ্চতর ভূমির উপর বক্সারের বিখ্যাত বিখ্যাত কেল্লা বিদ্যমান্ ছিল। সে সকল ইতিহাসের কথা অধিকাংশ ব্যক্তিই অবগত আছেন।

হিন্দুদিগের দর্শনীয় ঋষি বিশ্বামিত্রের পুণ্যময় তপোবন এখানেই ছিল। শ্রীরামচন্দ্র বিশাল হরধনু ভঙ্গ মানসে অযোধ্যা হইতে গমনকালীন ঐ তপোবনে নিশাযাপন করিয়াছিলেন। ইহারই অনতিদূরে তাড়কা রাক্ষসীর বন ও সীতানাথ তাড়কা নিধন করিয়া, যেখানে সেই রাক্ষসীতনু নিক্ষেপ করেন, তাহা "তাড়কানালা" নামে অভিহিত হইয়া থাকে। দুরন্ত রাক্ষসী তাড়কা-হত্যা পরে, রঘুবীর রামচন্দ্র পুণ্যবতী জাহ্নবী স্নানে পবিত্র কলেবর হইয়া, বক্সারে যে শিবপূজা করিয়াছিলেন, সেই "রামেশ্বর শিবলিঙ্গ" আজিও আছে। প্রবাদ এই, নারীগণ কামনা করিয়া, এ শিবের মস্তকে বারিসিঞ্চন করিলে, পরকালে নাকি রামের ন্যায় অজেয় বীর পতি প্রাপ্ত হন। আশা করি, কামনার এই রামচন্দ্র, প্রিয়তমা পত্নীকে আর বনবাসে পাঠাইয়া বীরত্ব দেখান না।

এখানকার সেন্ট্রাল জেল অতি প্রকাণ্ড প্রাচীর বেষ্টিত ও রমণীয় পুষ্পোদ্যানে সুশোভিত। ইংরাজ ফিরিঙ্গী অপরাধীগণই ইহার প্রধান অধিপতি। এটা কারাগাররূপী রাজপ্রাসাদ ও স্বাস্থ্য-নিকেতন। কতক ইংরাজ এবং বহুসংখ্যক ফিরিঙ্গী গুণনিধিরা এদিকে শ্বশুরালয়ে "জামাই ভোজনের" সুখে উদর পরিতোষ-পূর্ব্বক পূর্ণ স্বাস্থ্য উপভোগে "ছাতি লাঠি" সম্বলিত জীবনের চিরদারিদ্র্য ভুলিয়া যায়। কিন্তু অন্যদিকে, জীর্ণ শীর্ণ অর্দ্ধভুক্ত হতভাগ্য "নেটিভ" বন্দীরা "ঘানি" টানিয়া অকালে অন্তিমের পথে দ্রুতপদে অগ্রসর হইতে থাকে।

উদার সাম্যনীতি এই প্রকারই! রাজ্যে যাহাই হউক, ভগবানের নিকটে জাতিগত বর্ণভেদ নাই। সেখানে শ্বেত কৃষ্ণ "একই মূল্য বহন করে"।

চৈত্র মাসের প্রথমেই এখানে অসহনীয় উত্তাপ। বেলা এক প্রহর অতীত হইতে না হইতে এমন অগ্নিবৎ ঝটিকা বহিতে থাকে যে, তাহাতে লোকজন বাহির হইতে পারে না। সে বায়ুর সহিত আবার অসীম ধূলিকণা মিশিয়া চরাচর যেন অন্ধকার করিয়া ফেলে। কৃষক এ সময় ক্ষেত্রে পরিহার করিয়া যায় ও শেষ রাত্রি হইতে প্রভাতকাল পর্য্যন্ত বাহিরে কর্ম্ম করিয়া থাকে মাত্র। দিবাভাগে পর্ণকুটীরে কোনরূপে দিনাতিপাত করে।

এ অঞ্চলের "আঁধি" এক ভয়ানক ব্যাপার। তাহার সম্মুখে পড়িলে, কাহারও আর নিস্তার নাই। সে দিগ্ব্যাপী ধূলারাশি যখন সজোরে দিঙ্মণ্ডল আচ্ছন্ন করিয়া চলিতে আরম্ভ করে, তখন কে কোথায় আশ্রয় লইবে, তাহা ভাবিয়া পায় না। এই এক আশ্চর্য্য যে, পশ্চিমের অগ্নিময় উত্তপ্ত বাতাসে জল রাখিয়া দিলে, তাহা তুষারনিভ শীতলতা প্রাপ্ত হয় এবং সেই

স্নিগ্ধ বারিপানে যেন সর্ব্বাঙ্গ জুড়াইয়া যায়। উপাদেয় ইন্দারার সলিল ও স্বাস্থ্যকর বায়ু, বঙ্গ-বাসীর ম্যালেরিয়াগ্রস্ত শরীরকে যেন পুনর্জ্জীবিত করিয়া তুলে।

গ্রীষ্মকালে মক্ষিকার উপদ্রবে দিবসে আহার করা এদিকে একটু মুস্কিল কাণ্ড; তবে, রুটি ও "ছাতুখোরের" দেশ, সেই যাহা সুবিধা।

## আরা

নানাবিধ প্রতিকূল ঘটনায় ও দারুণ অসুস্থ ভগ্ন শরীরের জন্য, আরা আগমনের প্রথম স্মৃতিটা তেমন সুখকর নহে। একে প্রবাস, তাহাতে আবার ভদ্রলোকের বাসযোগ্য গৃহাভাব, কাজে কাজেই সপ্তাহখানেক আমরা বড় অব্যবস্থিতভাবে একরূপ পান্থশালায় কাটাইয়াছিলাম, তারপর, আরার প্রান্তভাগে একটী ক্ষুদ্র বাগান-বাটী ভাগ্যে মিলিয়া গেল। চারিদিকে রম্য পুষ্পোদ্যান ও বিবিধ প্রকার সুরম্য ফলময় বৃক্ষরাজি, এবং তাহার সম্মুখে রাজপথ ও পশ্চাৎভাগে প্রীতিকর কৃত্রিম সরিৎ (কেনাল) থাকায়, আমাদের ছোটখাট বাসস্থানটি দিব্য সুখ-প্রদ ছিল। অনেক সময় কল্পনা ও স্মৃতিতে গত জীবনের ঘটনাগুলি কেমন হৃদয়রঞ্জন বোধ হয়। অতীতের সেই "সব বর্ত্তমানে" এবং অদ্যকার সেই "অতীতে" কত প্রভেদ! প্রাণে যাহা ছিল, সবই তেমনি আছে, তবু কি যেন নাই, প্রতিকার্য্যে এমনই একটী অভাব ও শূন্যতা; তাই বলিতেছিলাম, বিগত জীবনের স্মৃতি বড় মনোহর।

আরা সহর হইয়াও তেমন দীর্ঘায়তন নহে, এবং সিপাহি-বিপ্লবের একটী প্রধান রঙ্গ-ভূমি বলিয়াই উল্লেখযোগ্য, নতুবা এখানে এমন কিছুই নাই, যাহাতে মনুষ্যচিত্ত স্বতই আকৃষ্ট হইতে পারে। এখানে অহিফেনের আবাদ আছে। যখন তাহা প্রস্ফুটিত ফুলভারে অবনত ও হাস্যময় হইয়া উঠে, তখন যেন সমুদয় ক্ষেত্র-ভূমি এবং ক্ষুদ্র আরা-নগরী, এক অভিনব শোভায় পুনর্জ্জীবিত হইয়া থাকে। সেই পুষ্পময় দৃশ্য অতি সুন্দর।

আরা-কেনালের সঞ্চিত বারি লইয়া, বেহার-অঞ্চলের প্রজাদিগের জীবন, অনিবার্য্য কলহে মহা অশান্তিতে পরিণত হইয়াছে। এই যৎসামান্য খালের জলই কৃষকের জীবনাবলম্বন। তাহা আবার সরকার হইতে (high rate) "হাইরেটে" জমা লইয়া, গরিব প্রজাগণ দিন দিন সর্ব্বস্বান্ত হইয়া পড়িতেছে। একেই বলে, ধনেপ্রাণে সর্ব্বনাশ। "বেওয়ারিস" ভারতের অর্থে, সাহাবাদে, এই "ইরিগেসন্"-কার্য্যপ্রণালী পর্য্যবেক্ষণ ও উপদ্রব নিবারণ করিবার জন্য, যে কমিশন সংগঠিত হইল, তাহার পরিণাম ফল, "যে আঁধারে সেই আঁধারে"।

এদিকের প্রজাগণের অবস্থা অতীব শোচনীয়। তাহারা জীর্ণশীর্ণ ভগ্নপ্রায় কুটীরে, মলিন শতধা-ছিন্ন বস্ত্র পরিয়া, স্ত্রীপুত্রসহ অর্দ্ধাশনে কোনওরূপে বাঁচিয়া আছে মাত্র। এই প্রকাণ্ড দেশ দারিদ্র্যানলে দিন দিন দ্রুতবেগে দগ্ধ হইয়া যাইতেছে। অসংখ্য দীন দুঃখী দিবসে একবার মাত্রও পূর্ণহার পায় না, তাহার উপর আবার প্রতি বৎসর বিধাতার বিড়ম্বনায় দুরন্ত

দুর্ভিক্ষ আসিয়া, চারিদিকে হাহাকার ধ্বনি তুলিয়া দেয়। দিনান্তে কয়জন তাহার প্রতিবিধান চেষ্টা করিয়া থাকেন? দেশে ত এত হিতৈষীর কোলাহল শুনিতে পাই, কিন্তু এই সকল দুঃখের প্রতীকার অতিশয় বিরল।

## সাহাবাদ

### আরা-হাউস্

আরার অন্যতম নাম সাহাবাদ। এই সাহাবাদেই ক্ষুদ্রকায় "আরা হাউস্" অবস্থিত। বিদ্রোহক্ষিপ্ত সিপাহিদিগের উন্মত্ত হত্যা হইতে, সেই সময় জীবন রক্ষার্থে "আরা-হাউস্" সুকৌশলে নির্ম্মিত হয়। আরার অনতি-দূর-পল্লী জগদীশপুরে, অশীতিবর্ষীয় রাজপুত বীর কুমারসিংহ, যখন প্রচুর সৈন্য সংগ্রহ করিয়া, ব্রিটিশরাজত্ব ধ্বংস-কল্পনার ষড়যন্ত্র করিতেছিলেন, তাহার কিছু পূর্ব্বেই, শ্বেতাঙ্গ রাজকর্ম্মচারিগণ, স্ত্রী পুত্র লইয়া আরাগৃহে নির্ব্বিঘ্নে আশ্রয় গ্রহণ করে। দিনের পর দিন, গোলমালে চলিয়া যাইতে লাগিল, তবুও কোনও দিক্ হইতে কোনও প্রকার সাহায্য আসিল না, এবং খাদ্যদ্রব্য ও পানীয় জল ক্রমে ক্রমে নিঃশেষিত হইয়া আসিল দেখিয়া, ইংরাজেরা নিতান্ত চঞ্চল এবং ধৈর্য্যচ্যুত হইতে লাগিল ও শ্বেতাঙ্গিনী মহিলার মর্ম্মভেদী করুণ ক্রন্দনধ্বনিতে সেই জনতাপূর্ণ আশ্রম, দারুণ ভীষণ ভাব ধারণ করিল। তৎকালে কতিপয় প্রভুভক্ত সাহসী শিখ সৈনিকের অদম্য বীরত্বের সহায়তায় ও তাহাদেরই স্বহস্তজাত সঙ্গীন-খনিত কূপোদক এবং আটার রোটিকায়, ইংরাজগণ সপরিবারে আসন্ন মৃত্যুর গ্রাস হইতে রক্ষা পাইয়াছিল। বিদ্রোহীদিগের দলপতি কুমারসিংহের সর্ব্বকনিষ্ঠ অমরসিংহ, দুইবার আরা আক্রমণ করিয়াছিলেন, প্রথম জয়লাভের পর, হিতাহিতজ্ঞানশূন্য যুবক, দ্বিতীয়বার আবার যখন "লড়িতে" যায়, সেই সময় হঠাৎ অসংখ্য ব্রিটিশ সৈন্যের সমাগমে ও তোপনাদে, সিপাহিরা অচিরাৎ সেনাপতি-সহ ছত্রভঙ্গ হইয়া পলায়ন করে এবং এইরূপে "আরা-হাউস্" নিরাপদে বিপন্মুক্ত হয়।[১৩]

## কুমারসিংহ

কুমারসিংহ রাজবংশ-সম্ভূত ও কনিষ্ঠ সন্তান বলিয়া, রাজত্ব না পাইয়া, "জায়গিরদার" ও "বাবু" উপাধি পাইয়াছিলেন। তাঁহার প্রকাণ্ড অট্টালিকার এবং বিচিত্র শিবমন্দিরের ধ্বংসাবশেষ অদ্যাপি জগদীশপুরে দেখিতে পাওয়া যায়। এখনও বেহারপ্রদেশে তাঁহার নাম সম্মানের সহিত নিত্য উচ্চারিত হইয়া থাকে। সেই বিপথগামী বীর পুরুষের মৃত-স্মৃতি, অনেক জীবিত

## প্রেত-রহস্য

আমরা আবার যে অংশে বাস করিতাম, আগেই বলিয়াছি, সে স্থানটি সহর হইতে বিলক্ষণ দূরে। কতকগুলি ভোজপুরী গোপজাতির বসতি থাকায়, নিতান্ত বাধ্য না হইলে, কেহ ভ্রমেও সন্ধ্যার পরে ইচ্ছাপূর্ব্বক সে পথে চলিত না। একে ভোজপুরীরা দুরন্ত ডাকাত, তাহাতে বিষম যাদুকর, তাহার উপর আবার ভয়ানক প্রেতযোনির উপদ্রবের ভয়; কাজে কাজেই, সে স্থানটি একপ্রকার পরিত্যক্ত ছিল। অবসরমতে, আমরাও সুবিধা হইলেই, হিন্দুস্থানী, তেওয়ারী, পাঁড়ে প্রভৃতি ভৃত্যবর্গের নিকট নূতন নূতন অদ্ভুত প্রেতকাহিনী শুনিতাম,—প্রত্যয় অপ্রত্যয়ের কথা স্বতন্ত্র।

বৈশাখ জ্যৈষ্ঠ মাসে, অসহ্য গ্রীষ্মাতিশয্যপ্রযুক্ত পশ্চিমে, রাত্রিকালে গৃহদ্বার রুদ্ধ করিয়া লোকে নিদ্রা যাইতে পারে না। শুক্লপক্ষ, রজনী প্রায় তৃতীয় প্রহর, চন্দ্রালোকে আকাশ পৃথিবী যেন এক হইয়া গিয়াছে, উভয়ের ব্যবধান যে কত, তাহা তখন নির্ণয় করা অৰ্দ্ধ-জাগ্রত ব্যক্তির পক্ষে অতীব কঠিন। ঠিক্ স্মরণ নাই, কিসের একটা শব্দ শুনিয়া, হঠাৎ আমার ভাঙ্গা-ভাঙ্গা নিদ্রা ভাঙ্গিয়া যাওয়াতে, কেমন সব গোলমাল বোধ হইতে লাগিল। তখন আমি শয্যায় উঠিয়া বসিলাম। অমনি বাসার সম্মুখবর্ত্তী ঘন বিস্তৃত আম্রকাননের দিকে চোখ পড়ায়, চমকিয়া অনেকক্ষণ অন্যমনে স্থিরভাবে সেইদিকে চাহিয়া যাহা দেখিলাম, তাহাতে আমার সর্ব্বাঙ্গ শিহরিয়া উঠিল,—সেই বিশাল আম্রকাননের অস্ফুট জ্যোৎস্নামধ্যে, শুভ্র-বস্ত্র-পরিহিতা এক অৰ্দ্ধ-অবগুণ্ঠনবতী স্ত্রীমূর্ত্তি দাঁড়াইয়া, সজোরে আম্রশাখা টানিতেছিল। তাহা স্পষ্ট প্রত্যক্ষ করিয়া, আমার আশঙ্কা ও কৌতূহল আরও বাড়িয়া উঠিল। তাড়াতাড়ি আমি বাহিরে আসিয়া, জনৈক প্রৌঢ় রাজপুত ভৃত্যকে গাঢ় নিদ্রা হইতে ডাকিয়া কাণ্ডখানা কি, দেখিবার জন্য ঘটনাস্থলে যাইতে বলিলাম; সে কিন্তু কিছুতেই সম্মত হইল না। কথাবার্ত্তা ও মনুষ্যের শব্দ পাইয়া, সেই নিশাচরী ছায়াবৎ মুহূর্ত্ত মধ্যে কোথায় যে অদৃশ্য হইয়া গেল, বুঝিতেও পারিলাম না; মনে বিষম ধাঁধাঁ রহিয়া গেল। পরদিন প্রত্যূষে উঠিয়াই শুনিলাম, আমাদের পশ্চাতের আবাসগৃহের পশ্চাদ্বর্ত্তী খালে, একজন স্ত্রীলোক আত্মহত্যা করিয়াছে। তখনই আমাদিগের নিকট নিশীথ-প্রেত-রহস্য দিব্য পরিষ্কৃত হইল। দাসদাসী-মহলে, এই ঘটনার ভীতি-জনক ভ্রান্তি, বহুকাল তেমনি রহিয়া গেল, এবং তাহারা সকলে একবাক্যে বলিত যে, "ভূতে ভুলাইয়া ঐ বধূকে জলে ডুবাইয়া মারিয়া ফেলিয়াছে।"

ভৃত্যবর্গ, সেইদিন হইতে প্রাণান্তেও রাত্রিকালে একক কোনওখানে একপদও নড়িত না।

পশ্চিমাঞ্চলের লোকেরা এমনই ভূতভয়ে ভীত ও আড়ষ্ট যে, নবপ্রসূত শিশুকে, অপদেবতার দৃষ্টি হইতে বাঁচাইবার জন্য, সূতিকালয়ের চারিপার্শ্বে দিবারাত্রি বন্দুক আওয়াজ করিয়া, নিরুপায় প্রসূতির প্রাণ ওষ্ঠাগত করে। এ বিষয়ে পণ্ডিত, মূর্খ, ধনী এবং দরিদ্রের প্রভেদ অতি অল্প।

## আরা - ত্যাগ

আরার পূর্ণ একবর্ষের স্মৃতি কেমন নিস্তব্ধ মানসময়। দীর্ঘকাল একক-বাসে স্বজনবিরহিত-হৃদয় স্বতঃই গৃহমুখে ছুটিতে চাহে। কিন্তু ভগ্ন স্বাস্থ্যের অন্ধকার-ছায়া আবার যখন জীবনপ্রভাতের সুখসূর্য্য ঢাকিয়া ফেলে, তখন বিজ্ঞের ন্যায় হেতু দর্শাইয়া আত্ম-সংযম করিতে হয়। বান্ধব-দর্শনেচ্ছা অন্তঃকরণে যতই কেন বলবতী হউক না, তথাপি আমি বুঝিয়াছিলাম যে, সম্পূর্ণ স্বাস্থ্য-লাভের জন্য, বাধ্য হইয়া, আরও কিছুদিন আমায় প্রবাসভোগ করিতেই হইবে। সেই নিমিত্ত, বহু দিবস ক্রমাগত বিদেশের এক স্থানে থাকার অসুখ-জনক ভার দূর করিবার জন্য, বর্ষাব প্রারম্ভেই আমি বেহারের অন্যান্য স্থান সকল দেখিতে আরা ত্যাগ করিলাম।

## শোণ নদ

সাহাবাদের অব্যবহিত পরেই বিপুলকায় শোণ নদ প্রবাহিত। তাহার সেই প্রকাণ্ড-কলেবর বর্ষার বারি-সংযোগে আরও যখন বর্দ্ধিত হয়, তৎকালে তাহার অনিবার্য্য ঝটিকা-গতি ও সিন্ধুবৎ অসীমতা দেখিয়া মন অভূত-পূর্ব্ব-ভাবে স্তম্ভিত হইয়া যায়। মনুষ্যের দৃষ্টিসীমা অতিক্রম করিয়া, শোণের স্বচ্ছ জলরাশি কেবলই ছুটাছুটি করিতে থাকে, তাহার যেন পারাপার নাই। দূরে বা নিকটে কোনও লোকালয় দেখিতে পাওয়া যায় না, এবং তীরভূমি তরুচ্ছায়াশূন্য বালুকাক্ষেত্রে ধূ ধূ করে। তাহার চারিদিকে মরুময় সাহারা প্রচণ্ড রৌদ্রে পুড়িয়া যাইতেছে,—স্নিগ্ধভাব কোথাও নাই,—মধ্যে কেবল বিস্তৃতশরীর শোণ নদ পড়িয়া আছে। রোগ, শোক, জরা ও মৃত্যু তাহাকে কখনও যেন ছুঁইতে পারে না। এমনই অপার্থিব পবিত্রতা। ভাগীরথী পতিতপাবনী পাতকী তরাইতে মর্ত্ত্যভূমে অবতীর্ণা; কিন্তু বাণভট্টের "হর্ষচরিতে" শোণনদসম্বন্ধে উল্লেখ থাকিলেও, পুরাণে এমন কোন বাক্য নাই যে, তাহার বিন্দুমাত্র সলিলস্পর্শে যুগ যুগান্তের সঞ্চিত, বহুবিধ পাপ হইতে মুক্ত হওয়া যায়।[১৪] তবে ইহলোকের ব্যাধি, তাহার শীকরবাহী সমীরণ সেবনে ও বারিপানে আরোগ্য হয়।

## সেতু

ব্রিটিশ-শিল্প শোণসেতুর অপূর্ব্বকাহিনী; ইতিপূর্ব্বেই আমার কর্ণকুহর পরিতৃপ্ত করিয়াছিল। অদ্য সেই প্রশংসিত শরীরী সেতু সচক্ষে দর্শন করিয়া আমি চমৎকৃত ও অবাক হইলাম কিনা,বলিতে পারি না; তবে তাহার বিশাল বিস্তৃতি অনেকক্ষণ আমার শূন্য-দৃষ্টি আকর্ষণ

করিয়াছিল মাত্র। মস্তকোপরি অনন্ত নভোমণ্ডল এবং ধরাতলে এই সকল উদার নদনদী যখন মানবমনের চিন্তাশক্তির উপর আধিপত্য করিতে থাকে, তখন আর পার্থিব দুঃখজ্বালা কাহারও অন্তরে স্থান পায় না। সসীম ক্ষুদ্র হৃদয়ের ক্ষুদ্রতা নীরবে কোথায় যে ভাসিয়া গিয়া মহান উচ্চভাবে সমস্ত বিশ্ব পরিপ্লাবিত করিয়া ফেলে, তাহা কয়জন ভাবিয়া থাকে?

## পাটলিপুত্র

শোণের জলদৃশ্য নেত্র হইতে অপসারিত না হইতেই, আমাদের শব্দায়মান বাষ্পীয়রথ চন্দ্রগুপ্ত ও অশোকের রাজধানী, পুরাতন পাটলিপুত্র ও বর্ত্তমান পাটনায় আসিয়া পৌঁছিল। প্রাচীন ও নবীন সংমিশ্রিত পাটনা-নগরী, এখন বাণিজ্যের জন্য প্রসিদ্ধ। খৃষ্টপূর্ব্ব ষষ্ঠ-শতাব্দীর মধ্যভাগে* রাজা অজাতশত্রু কর্ত্তৃক পাটলিপুত্র সংস্থাপিত হয়। ইতিহাসে তাহার বিশদ বর্ণনা না থাকিলেও, অজাতশত্রু যে পাটলিপুত্রের আদি নির্ম্মাতা, সে বিষয়ে কোনও সন্দেহ নাই। চন্দ্রগুপ্ত নৃপতির রাজত্বের অন্য কোনও ঐতিহাসিক ঘটনা এখানে আমার বলিবার প্রয়োজন না থাকিলেও, তাঁহার মন্ত্রি-প্রবর, প্রাচীন ভারতের মেকিয়াভেলি, চাণক্য পণ্ডিতকে বিস্মৃত হওয়া, (বিশেষতঃ স্ত্রী জাতির পক্ষে) অতীব সুকঠিন।[১৫]

মহিলামাত্রকেই তিনি নিতান্ত অবিশ্বাস ও ঘৃণা করিতেন। সেইজন্য, নখী ও শৃঙ্গধারীর সহিত; তাঁহার কল্পনাজাত নারীগণের তুলনা করিয়া গিয়াছেন। চন্দ্রগুপ্তের বহু পরে, বৌদ্ধরাজ অশোক বৌদ্ধধর্ম্মের উন্নতি কামনায়, পাটলিপুত্রে অনেকগুলি মঠ নির্ম্মাণ করিয়াছিলেন। প্রচারকগণ তাহাতেই নিরাপদে বাস করিয়া দেশ দেশান্তরে ধর্ম্ম-প্রচার করিতেন। সে পুরাতন পাটলিপুত্র এখন ইতিহাসের কাহিনীর ন্যায়, ভগ্ন চিহ্নে বিলীন হইয়া গিয়াছে, কিন্তু ইংরাজ-নগরী বর্ত্তমান পাটনা, শোভাহীন, মলিন ও চির গোলযোগময়। ক্রেতা ও বিক্রেতার কর্কশ কণ্ঠনাদে এবং উড্ডীয়মান ধূলিকণায় সেখানে তিষ্ঠান দায়। ভীষণ মহামারী বিসূচিকা এবং বসন্ত, বৎসরে দুই একবার নিয়মিতরূপে আসিয়া, অধিবাসীর সর্ব্বনাশ করিয়া যায়। তাহার রাজপথে দুর্ভিক্ষের বিকট-ছায়া যেন নিত্য বিচরণ করিতেছে এবং চতুষ্পার্শ্বে অর্দ্ধ-ভগ্ন মৃন্ময় কুটীরবাসীর শতচ্ছিন্ন মলিনবস্ত্র ও রুক্ষ্ম-কেশ দারিদ্র্যের জীবন্ত ও মূর্ত্তিমান্ চিত্র দেখিয়া মনে সহসা আতঙ্কের সঞ্চার হয়।

পাটনা ছাড়িয়া কতক পথ দূরে দানাপুরে ব্রিটিশ-সৈনিক-নিবাস বা ক্যান্টনমেন্ট আছে। এলাহাবাদ ও কাণপুর হইতে প্রয়োজনমত কখন কখন অসংখ্য ইংরাজ সৈন্য, অফিসার সহ আসিয়া সেখানে অবস্থিতি করে।

---

*It was in the middle of the sixth century before Christ that Ajatashatru founded the city of Pataliputra (*Travels of a Hindoo*, Vol I).

ছোটখাট দানাপুর সহর, শ্বেতাঙ্গের বাসস্থান বলিয়া, দিব্য পরিষ্কার পরিচ্ছন্ন ও কুসুমকাননে সুশোভিত। আমরা দ্রুতবেগে একে একে ঐ সকল ও কর্ডলাইন ছাড়িয়া, পথে লক্ষ্মীসরাইয়ে নামিয়া, বক্রদিকে লুপমেলে মুঙ্গেরাভিমুখে যাত্রা করিলাম। মোকামায় গাড়ী পরিবর্ত্তন করিয়া মুঙ্গের যাওয়াই নিয়ম; কেবল আমারই অনবধানবশতঃ তাহা ঘটিয়া ওঠে নাই, কাজে কাজেই লক্ষ্মীসরাইয়ে নামিতে হইয়াছিল।

## মুঙ্গের

প্রসন্নসলিলা ভাগীরথীর তটভূমে বিরাজিত, ক্ষুদ্র মুঙ্গের দেখিতে অতি রমণীয়; আলেখ্যবৎ মনোহর। তাহার দুই পার্শ্বে চিরযৌবনা পুণ্যময়ী জাহ্নবী এবং ক্ষুদ্র ক্ষুদ্র শৈলশ্রেণী। নবদূর্ব্বাদলশোভায় যেন প্রকৃতির অঙ্গে মিশাইয়া রহিয়াছে। মুঙ্গের ক্ষুদ্র হইয়াও বিলাসী-সম্রাটের রাজপ্রাসাদে এবং গঙ্গাতীরে অবস্থিতি নিবন্ধন, পবিত্রতাপ্রিয় হিন্দুর নিকট অতীব আদরের সামগ্রী। মুঙ্গেরের পূর্ব্বতন নাম "মুদ্গলপুর"। কিন্তু কিরূপে যে পরে তাহা মুঙ্গের নামে অভিহিত হইল, সে সম্বন্ধে আমি কিছু বলিতে পারি না। এখানেও কোন পুরাতন ভগ্ন অট্টালিকার ধ্বংসাবশেষ দেখিতে পাওয়া যায় না,—তবে দুর্গের পূর্ব্বদ্বারে, অদ্যাপি কতকগুলি লুপ্তপ্রায় বৌদ্ধমূর্ত্তি বিদ্যমান থাকায়, তাহার প্রাচীনতার বিষয়ে নিঃসন্দেহ প্রমাণ প্রাপ্ত হওয়া যায়।

চারি বৃহৎ-দ্বারযুক্ত মুঙ্গের দুর্গের অতীত গৌরব এখন আর নাই—এই দ্বারচতুষ্টয়ের প্রধান "লাল দরওয়াজা", সময়ের কঠোর আঘাতে মলিন হইয়া গিয়াছে,—আছে কেবল স্মৃতি—"সেই বিলুপ্ত স্মৃতির চিহ্ন জাহ্নবী যমুনা" আজিও হিন্দুর অন্তরের অন্তরতমপ্রদেশ জুড়িয়া রহিয়াছে মাত্র।

দুর্গস্থিত কৃষ্ণ-প্রস্তরের চারু ভজনালয় সম্পদহীন শূন্যতায় একক পড়িয়া আছে এবং সুলতান সুজার রম্য রাজধানী ইংরাজ বণিকের আবাসস্থান হইয়াছে। এই রাজপ্রাসাদ হইতে প্রেয়সী বেগমদিগের গঙ্গাস্নান করিবার প্রস্তরময় পথ, এখন ভগ্নতায় বিলীন হইয়া গিয়াছে, কিন্তু অবগাহনের সেই শিলাঘাট অদ্যাপি বিদ্যমান রহিয়াছে।

এখানকার জলবায়ু অতি স্বাস্থ্যকর ও সেইজন্য বৎসর বৎসর দেশ দেশান্তর হইতে অনেক পীড়িত ব্যক্তি আরোগ্য-লাভার্থে এখানে আসিয়া থাকে এবং অবসরপ্রাপ্ত অধিকাংশ বৃটিশ-সৈনিক-পুরুষ সপরিবারে এখানেই জীবনের অবশিষ্টভাগ অতিবাহিত করে। অনতিবৃহৎ মুঙ্গের-সহরের পথঘাটগুলি অতি পরিপাটী এবং ভাগীরথীবক্ষ হইতে তাহার প্রস্তর-ঘাট—দেবালয় ও পুরাতন বৃক্ষরাজি-পরিবেষ্টিত দেশীয় পল্লী দেখিতে অতিশয় প্রীতিকর। এ স্থানের অধিবাসীর সংখ্যা মধ্যম রূপ এবং আধুনিক সভ্যতার নিদর্শনস্বরূপ স্কুল, কাছারী ও জজ-ম্যাজিষ্ট্রেট, সবই পূর্ণ-মাত্রায় আছে।

এখানে কাষ্ঠবিনির্ম্মিত নানাপ্রকার সুন্দর সুন্দর খেলনা ও শ্বেতাঙ্গিনী মহিলার দেহভূষণ অলঙ্কারাদি সুলভ মূল্যে পাওয়া যায়।

মুঙ্গেরবাসী হিন্দুর গৃহদেবতা—কালীরূপা "চণ্ডীমাতা", সহরের প্রান্তভাগে, একরূপ পরিত্যক্ত অবস্থায় থাকিয়াও, অধিবাসীগণের নিকট নিয়মমত দৈনিক পূজা পাইয়া থাকেন এবং পর্ব্বদিনে সেখানে বহুবিধ লোকের সমাগম হয়।

## সীতাকুণ্ড

সীতাকুণ্ড মুঙ্গের হইতে অল্পমাত্র ব্যবধান, সেখানে যাইবার অর্দ্ধপথ যাইতে না যাইতে, পাণ্ডাগণের করকবলিত হইতে হয় এবং যতক্ষণ পর্য্যন্ত যাত্রীদিগের হস্ত একবারে অর্থশূন্য না হয়, ততক্ষণ আর নিস্তার দেয় না, এমনই অর্থপিশাচ জাত!

জনহীন প্রাচীরাবৃত শ্যামল প্রাঙ্গণমধ্যে সীতাকুণ্ড পবিত্র আত্মগৌরবে অবিশ্রান্ত উথলিয়া পড়িতেছে। তাহার উষ্ণ, নির্ম্মল, বারিকণা নিরূপম দর্পণের ন্যায় এমন স্বচ্ছ যে, তাহার ভিতর সমগ্র ব্রহ্মাণ্ড যেন প্রতিফলিত হইতেছে, তাহাতে ক্ষুদ্রাদপি ক্ষুদ্রতর কোনও বস্তু নিক্ষেপ করিলেও পুনর্ব্বার তাহা অনায়াসে পাওয়া যায়। সীতাকুণ্ড কাহারও দান গ্রহণ করেন না।

ছায়াময়, দীর্ঘ তরুশ্রেণী ও অত্যুচ্চ পর্ব্বতমালা পরিশোভিত সীতাকুণ্ড, অতৃপ্তনয়নে শতবার দর্শন করিয়াও হৃদয় পরিতৃপ্ত হয় না, তাহার কেমন যে অপূর্ব্ব মাধুরী ও মহিমা, দেখিলেই দেবত্বের কথা মনে পড়ে, এবং বোধ হয়, সীতা রাবণ-গৃহ হইতে উদ্ধার পাইয়া অগ্নিকুণ্ডে প্রবেশপূর্ব্বক অলৌকিক সতীত্বের উজ্জ্বলতম প্রমাণ যেন এইখানেই দিয়াছিলেন! তাহা আপন নেত্রে প্রত্যক্ষ করিয়া অন্তঃকরণে এক অভিনব অভূতপূর্ব্ব ভক্তিরসের উদয় হয়। সীতাকুণ্ডের চারিপার্শ্বে, রাম লক্ষ্মণ প্রভৃতি ভ্রাতৃগণের নামধেয় আরও চারিটি কুণ্ড আছে, কিন্তু তাহা কোনও অংশেই উল্লেখযোগ্য নহে।

সুভাগ্যবশতঃ এখানে আসিয়া আবার আমি জ্বরভোগ করিতে থাকি এবং সেই নিমিত্ত সীতাকুণ্ড ব্যতীত, সহরের অন্যান্য স্থান সমূহ ভাল করিয়া দেখিবার সৌভাগ্য আমার হইয়া উঠে নাই।

## জামালপুর

কয়েকদিন মাত্র বন্ধুগৃহে সমাদরে অতিবাহিত করিয়া, রেলপথে আমরা ভাগলপুরাভিমুখে রওনা হই। মুঙ্গের হইতে অশ্বযানে ভাগলপুর যাইবার সুবিধা আছে; তথাপি, "টানেলের" মধ্য দিয়া কিরূপে ট্রেন যাতায়াত করে, তাহা দেখিবার জন্য, দিনমানেই আমরা মুঙ্গেরপরিত্যাগ করি।

জামালপুর কল-কারখানার নিমিত্ত প্রসিদ্ধ এবং ছোটখাট সহর হইয়াও তাহা পল্লীগ্রাম বিশেষ। এখানে অনেকগুলি অট্টালিকা ও বড় বড় কারখানাগৃহ থাকায়, স্থানটি দিব্য শ্রীসম্পন্ন বলিয়া মনে হয় এবং ভদ্রলোকের নিত্য প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী এখানে যথেষ্ট পরিমাণে পাওয়া যায়। কার্য্যোপলক্ষে অনেক বাঙ্গালী দীর্ঘকাল এখানে আসিয়া বাস করায়, তাঁহারা একপ্রকার এখানকার স্থানীয় লোক হইয়া গিয়াছেন, দেশের সঙ্গে তাঁহাদের সংস্রব একেবারে নাই বলিলেও চলে। জামালপুরের কারখানার প্রসাদাৎ, বহুবিধ ফিরিঙ্গী সাহেব এখানে বেশ সুখে স্বচ্ছন্দে জীবিকানির্ব্বাহ করিয়া থাকে এবং "বাবু" প্রতিবাসীদের সহিত তাহাদের কোনও মনোমালিন্য লক্ষিত হয় না।

এ স্থানও অতিশয় স্বাস্থ্যপ্রদ এবং সময়ে সময়ে পীড়িত ব্যক্তিগণ, পরিবর্ত্তনের জন্য আসিয়া আশানুরূপ ফললাভ করে।

## টানেল

অর্দ্ধক্রোশব্যাপী পাহাড় কাটিয়া, বহু পরিশ্রম ও বহু অর্থব্যয়ে, ইংরাজ বাহাদুর এই "টানেল" প্রস্তুত করিয়া, বাষ্পীয়রথ গমনাগমনের আশ্চর্য্য সহজ উপায় করিয়াছেন। "টানেলের" ভিতর সূচিভেদ্য অন্ধকার এবং দিবসে প্রচণ্ড সূর্য্যকরেও সেখানে বিন্দুমাত্র আলোকরশ্মি প্রতিভাত হয় না। আঁধারের এমন একটা ভীষণ ভাব যে, তাহাতে শকট প্রবেশ করিবামাত্র পথিকের মনে আতঙ্কের সঞ্চার হয়। ইতিপূর্ব্বে নূতন যখন এই পথে গাড়ী যাইতে আরম্ভ করে, তখন নাকি দস্যুকর্ত্তৃক আরোহীগণের সর্ব্বস্ব অপহৃত হইত এবং ভয়ঙ্কর ব্যাঘ্র আসিয়া সবলে বেগগামী শকটেও তাহাদের প্রাণ-সংহার করিত!

"টানেলের" গাত্র হইতে মৃদু মৃদু ঝরঝর শব্দে নিরন্তর বারিকণা নির্গত হওয়াতে, উত্তপ্ত গ্রীষ্মকালেও তাহার মধ্যে পৌষের শীত অনুভূত হয়।

রচনাগুলির প্রকাশতথ্য পরিচিতিতে উল্লেখ করা আছে।

৪

# বারাণসী

## প্রিয়ম্বদা দেবী

আমরা যখন ষ্টেশনাভিমুখে যাত্রা করিলাম, তখন হেমন্তের স্বল্পায়ু দিন শেষ হইয়া গিয়াছে; পশ্চিম আকাশে ম্লানাভ রক্তরশ্মির আর কিছুমাত্র চিহ্ন নাই, মহানগরীর পথে পথে দীপালোক জ্বলিয়া উঠিয়াছে। পূজার ছুটি—অসংখ্য যাত্রী বৎসরান্তে কর্ম্মের অবসরে মাতৃভূমির পুণ্য তীর্থ, রমণীয় নগর নগরীর সহিত ঘনিষ্ঠতর পরিচয়ের জন্য অগ্রসর হইয়াছে। হাবড়ার ষ্টেশনে জনতা দেখিয়া অবাক হইয়া গেলাম, কি নিবিড়, একটিকে ঠেলিয়া দিলে দশটি পড়িয়া যায়। চারিদিকে মহা কলরব. কিছুই স্পষ্ট শোনা যায় না, অনবরত অট্টশব্দ। সময় হইয়া আসিল, ঘন্টা বাজিল, রেল মহাউৎসাহে ছুটীয়া চলিল। হুগলী, বর্দ্ধমান, আসানসোল ছাড়াইয়া চলিলাম। নওয়াদি; একবার উৎসুক হইয়া বাহিরে মুখ বাড়াইয়া বসিলাম। মনে পড়িল বাল্যকালে একবার এ-পথে গিয়াছিলাম; গাড়ী যখন ষ্টেশনে পৌঁছিয়াছিল তখন ঊষাকাল, উদয়োন্মুখ সূর্য্যের সুকুমার অরুণালোকে শৈলবেষ্টিত শ্যামপল্লীটি বড়ই সুন্দর দেখিয়াছিলাম, সে ছবি ভুলিতে পারি নাই। কিন্তু এই শুক্লপক্ষ তৃতীয়ার ক্ষীণ চন্দ্রালোকে কিছুই দেখিতে পাইলাম না। রাত্রি গভীর হইল, সহযাত্রী সকলে ঘুমাইয়া পড়িলেন, বাতায়নের ধারে বসিয়া দেখিতে লাগিলাম তরঙ্গায়িত প্রান্তর রেলের পশ্চাতে ছুটিয়া চলিয়াছে, হেমন্তকুজ্ঝটিকায় অদৃশ্যপ্রায়। ঊর্দ্ধে স্বচ্ছনীলু আকাশে স্থির উজ্জ্বল সপ্তর্ষিমণ্ডল; স্বর্ণমণ্ডিত যুক্তবৃষশঙ্গের ন্যায় ঈষৎ বঙ্কিম তৃতীয়ার চন্দ্র, লঘুশুভ্র বাষ্পরেখার মত অতি দুর ছায়াপথ, পুরাতন সুখস্মৃতির ন্যায় ক্ষীণছবি অথচ চিরস্থায়ী। বাষ্পীয় রথ ছুটিয়া চলিল, তুমুল শব্দ, অপ্রতিহতগতি।

প্রভাত হইয়াছে, চারিদিকে উজ্জ্বল নির্ম্মল সূর্য্যালোক শিশিরসিক্ত প্রান্তরগুলিকে সুন্দরতর করিয়া তুলিয়াছে—শীতল মধুর বায়ু আপক্ক শালিধান্যক্ষেত্রে শ্যামল বন্ধুর তরঙ্গ খেলাইয়া চলিয়াছে। রেলপথের নীচে মাঠের ভিতর দিয়া একখানি অল্পপরিসর পথ দেখা যাইতেছে, তাহারি উপর দিয়া একটি ক্ষুদ্র নগ্নকায় বালক বৃহৎকায় মহিষে আরোহী হইয়া চলিয়াছে—আরোহী এবং বাহক উভয়েই দিব্য নিশ্চিন্ত, ফিরিয়া দাঁড়াইয়া মহিষটি একবার শান্ত দৃষ্টিতে ঊর্দ্ধশ্বাস অট্টশব্দ বাষ্পীয় রথখানিকে দেখিল। অদূরে ঘনচ্ছায় আম্রবৃক্ষের নীচে দুইটি প্রকাণ্ড হাতী বাঁধা রহিয়াছে, সেখানে ক্ষুদ্র বৃহৎ অনেক পল্লীবাসীর ভিড় জমিয়াছে। রেল সশব্দে শোণপুলের উপর চড়িল, নিম্নে বহুদূরবিস্তৃত ধূসরাভ বাষ্পবর্ণের বালুকারাশি, তাহারি মাঝে মাঝে স্বচ্ছ তরল রজত জলধারা আঁকিয়া বাঁকিয়া চারিদিকে ছড়াইয়া পড়িয়া প্রাচীন শোণনামের বড়ই প্রতিকূলাচরণ করিতেছে। বেলা পড়িতে লাগিল, আরা, বক্সার, দিলদারনগর ছাড়াইয়া

ক্রমশঃ অগ্রসর হইতে লাগিলাম। ষ্টেশনগুলি বড় সুন্দর পরিষ্কার পরিপাটী। দুইদিকে বারান্দার ধারে ধারে ফুলগাছ, বাহারে পাতার গাছ, দুর্ব্বামণ্ডিত একপ্রান্তে শ্বেত মর্ম্মরখণ্ড সকল দিয়া ষ্টেশনের নাম লেখা, আশেপাশে সাদা রাঙা কালো পাথরগুলি কেমন বিবিধ বিচিত্র আকারে সজ্জিত। মোগলসরাই, রেলগাড়ী বদল হইল। এইবারে গঙ্গাপার হইয়া কাশী। আগ্রহে বাতায়ন হইতে মুখ বাড়াইয়া বসিলাম, পুলের মধ্যপথে দেখিতে পাইলাম গঙ্গাতটে অভ্রভেদী মর্ম্মর সৌধশ্রেণী, ত্রিশূল চিহ্নিত মন্দিরের চূড়া, বায়ুকম্পিত ধ্বজমালা, স্নানঘাটের অসংখ্য সোপানাবলী—মুহূর্ত্তের বিস্মিত অপূর্ণ দৃষ্টি—বাষ্পীয় রথ ছুটিয়া অগ্রসর হইল, সে কাহারো উৎসুকচিত্তের অতৃপ্তি ও ব্যগ্রতা মিটাইবার জন্য অপেক্ষা করে না।

তৃতীয়ার ক্ষীণ চন্দ্র দিনে দিনে পরিপূর্ণতর হইয়া উঠিয়াছে, আজ বিজয়া দশমী। গঙ্গা-বক্ষে নৌকা হইতে প্রতিমা বিসর্জ্জন দেখিতে আসিয়াছি। সবেমাত্র সূর্য্য অস্ত গিয়াছে। আকাশে অপূর্ব্ব বর্ণ সমাবেশ—জাহ্নবীবক্ষে সূর্য্যের শেষ রশ্মিপাতে সমস্ত জলরাশি রক্তবর্ণ ধারণ করিয়াছে। নৌকায় উঠিবার কালে প্রথমেই চোখে পড়িল গুটিকত জবা গাঁদা দোপাটীর ফুল, খানকতক বিল্বপত্র;—তটান্তের ফেণমিশ্রিত বারিরাশির উপর ভাসিয়া চলিয়াছে—কোন ভক্তের পূজার নির্ম্মাল্য, মনের মধ্যে একটি মঙ্গল ভাবের সূচনা করিয়া দিল। চারিদিকে ক্ষুদ্র বৃহৎ অসংখ্য তরণীমালা প্রতিমা বহন করিয়া লইয়া চলিয়াছে, আরোহীসকল অধিকাংশই আমাদের স্বদেশী বাঙ্গালী—এদেশবাসী দুর্গামূর্ত্তিপূজার পক্ষপাতী নহে। ঢাক, ঢোল, শঙ্খ, ঘন্টা, কাসর, বাদ্যের মহাসমারোহ। বাঁশী বেহালা সুমিষ্ট কণ্ঠস্বরেরও অভাব নাই। সূর্য্যের শেষ রশ্মি মিলাইয়া গিয়াছে, আকাশে উজ্জ্বল বিরল নক্ষত্রসভা, মধ্যভাগে শুক্লপক্ষের পূর্ণপ্রায় চন্দ্র, গঙ্গাবক্ষে তাহার ছায়া পড়িয়াছে, গঙ্গার জল জ্যোৎস্নালোকে ঝিকিমিকি করিতেছে, তরণীমালার আতসবাজির ছায়াও পড়িতেছে। এই তুবড়ির অগ্নি-স্ফুলিঙ্গ উৎস, এই দীপকের দীপ্ত শুভ্রালোক—প্রতিমার মুখে, মুকুটে শত উজ্জ্বল হারমণ্ডিত বক্ষঃস্থলে পড়িয়া শ্রী দ্বিগুণতর মনোরম করিতেছে। প্রতিমাসকল দশাশ্বমেধ ঘাটে বিসর্জ্জিত হইবে—সে বহুদূর, রাত্রি হইয়া গিয়াছিল, আমরা ফিরিলাম। উৎসবের আলোক সমারোহ জনতা বাদ্য গীত হাস্য কলরব ক্ষীণতর হইয়া গেল—সঙ্গী রহিল আকাশের উজ্জ্বল চন্দ্র, ক্ষেপণীর ঐক্যতান উত্থান পতন শব্দ। ক্রমে একটি সুগোল গম্ভীর মিষ্ট কণ্ঠস্বর শুনিতে পাইলাম। কথাগুলি স্পষ্ট নয়, কিন্তু মনে হইতে লাগিল যেন অনুস্বরান্ত সংস্কৃত গাথা—সহযাত্রী একজন বলিলেন নিশ্চয়ই অদূর মন্দিরদ্বারে বসিয়া কোন সন্ন্যাসী সামগান করিতেছে। নৌকা গম্যস্থানে পৌঁছিল—সোপান বাহিয়া উপরে রাজপথে উঠিতেছি; আবার সেই কণ্ঠস্বর শ্রুত হইল, এবারে আর কথাগুলি অস্পষ্ট নয় — "চানাচোর গরমাগরম।"

প্রভাতকাল, নির্ম্মল আকাশ মেঘলেশহীন, অতি স্বচ্ছ সুনীল — অপ্রখর সুন্দর সূর্য্যালোক নেত্রসুখকর। প্রচ্ছায়শীতল পথ বাহিয়া চলিয়াছি; থাকিয়া থাকিয়া শিউলি ফুলের মধুস্নিগ্ধ গন্ধ ভাসিয়া আসিতেছে — মাঝে মাঝে দু'একখানি ঘাসে ছাওয়া বাঙ্গলা, সম্মুখে দুর্ব্বামণ্ডিত ভূমি। এ স্থানটি কাশীর বহির্ভাগ, সৈন্যনিবাস, সিক্রোল। দু'একটি মন্দির দেখিতে পাইলাম,

পথ ক্রমশঃ ধূলিবহুল, আমরা অসিঘাটের সন্নিকট। এখানে নিজ কাশী ষ্টেশন, এখান হইতে নৌকা করিয়া সমস্ত কাশীর দৃশ্য সুন্দর দেখা যায়। নৌকা বহিয়া চলিল, প্রাচীন ভারত মূর্ত্তিমান হইয়া আমাদের সম্মুখে দেখা দিল—শুভ্র মর্ম্মর সৌধ—কার্নিশে, বাতায়নপার্শ্বে, গবাক্ষপথে কারুকার্য্য, কোথাও মৎস্য, কোথাও ময়ূর, কোথাও সিংহ-ব্যাঘ্র খোদিত; স্থির অটল কঠিন গঠন, যেন ধ্বংস নাই, কত যুগ আছে, আরো কত যুগ থাকিবে। মন্দিরের পর মন্দির, ক্ষুদ্র বৃহৎ, কোনটি শ্বেত, কোনটি রক্ত-প্রস্তর নির্ম্মিত; কোনটির গঠন আমাদের দেশের শিবমন্দিরের মত, কোনটি অষ্টকোণ, শীর্ষদেশে স্বর্ণকলস স্থাপিত, সম্মুখদ্বারে প্রকাণ্ড ঘন্টা লম্বমান—কোথাও শ্বেতমর্ম্মরনির্ম্মিত বিশ্বেশ্বরবাহন নন্দীর মূর্ত্তি স্থাপিত; বেণীমাধব মন্দিরের আকাশস্পর্শী চূড়া পঞ্চক্রোশী কাশীর প্রত্যেক কোণ হইতে দেখিতে পাওয়া যায়— মানমন্দির, অট্টালিকার পর অট্টালিকা, কোনটি গোয়ালিয়ারের, কোনটি জয়পুর রাজের, কোনটি নাগপুরের পেশওয়ার। একটি মন্দির দেখিলাম ব্রহ্মদেশীয় প্যাগোডার মত, সেটি নেপালরাজের স্থাপিত। নদীবক্ষ হইতে সুবিস্তৃত সরল সোপানরাজি উর্দ্ধে উঠিয়াছে, ক্রমশঃ সঙ্কীর্ণ হইয়া রাজপথে মিলিয়াছে, কোথাও মন্দিরদ্বারে শেষ হইয়াছে। জলের নিকট ঘাটে বৃহৎ তালপত্র ছত্রের ছায়ায়, স্নাত শুদ্ধদেহ ব্রাহ্মণ পূজায় বসিয়াছেন; সুগৌরবর্ণ, উন্নত ললাটে চন্দনরেখার ত্রিপুণ্ড্ররচনা, পরিধানে রক্তবর্ণ পট্টবস্ত্র, সম্মুখে পূজার আয়োজন ধূপ দীপ নৈবেদ্য শঙ্খ ঘন্টা, প্রভাতের সদ্য বিকশিত কুসুমরাজি। এই তালপত্র ছত্রগুলি কাশীর বিশেষত্ব, ইহার নীচে বসিয়া ব্রাহ্মণ নদীর ঘাটে পূজা করেন, দোকানী কেনাবেচা করে, মালাকর ফুল বেচে, কেহ বা চন্দন গঙ্গামৃত্তিকা লইয়া বসিয়া থাকে, স্নানশেষে এক পয়সা দিলে ললাটে অলকা তিলকা আঁকিয়া দেয়। দেখিলাম একটি ব্রাহ্মণ স্নানরত—জলে আকণ্ঠ মগ্ন হইয়া উর্দ্ধমুখে সূর্য্যস্তব পাঠ করিতেছেন, সেই "কশ্যপের মহাদ্যুতি"র উদ্দেশ্যে যে অঞ্জলি প্রেরণ করিতেছেন তাহারি সলিল সূর্য্যালোকসম্পাতে উজ্জ্বল তরল হীরকশোভায় জাহ্নবীবক্ষে ঝরিয়া পড়িতেছে। ঘাটের আর অন্ত নাই, সোপানাবলী কি সুন্দর ঋজু অনতি-উন্নত প্রশস্ত—আরোহণ অবরোহণ স্বল্পায়াসসাধ্য। একটি ঘাটে দেখিলাম অনেকগুলি নারী একত্রে স্নান করিতেছে—শ্বেত পীত নীল লোহিত শ্যামল ও কৃষ্ণ কত বিবিধ বর্ণেরই শাড়ী। কেহ মৃত্তিকা দিয়া মাথা বসিতেছে কেহ গাত্র মার্জ্জনা করিতেছে। কেহ বা সোপানে পা দুখানি ঘষিয়া ঘষিয়া পরিষ্কার করিতেছে, একটি তরুণী আজানু জলে দাঁড়াইয়া গঙ্গায় কলসের আঘাতে ঢেউ খেলাইয়া একটি উজ্জ্বল কাংস্যঘট পূর্ণ করিতে করিতে গ্রীবা হেলাইয়া হাস্যমুখে সখীর সহিত বাক্যালাপ করিতেছে, এমনি সুন্দর সুকুমার ভঙ্গীটি,—একটি মারহাট্টি বালিকা মাথায় পূর্ণঘট, সোপানে সোপানে উঠিয়া সম্মুখের মন্দিরদ্বারে অদৃশ্য হইয়া গেল। একখানি ভগ্ন ঘাট দেখিলাম—গুর্জ্জররাজের অসমাপ্ত কীর্ত্তি—মহারাজ বহু ব্যয়ে ঘাট বাঁধাইয়া দিতেছিলেন, প্রায় শেষ হইয়াছিল, এমন সময় একদিন অপর পারে একখানি বৃহৎ বারুদের নৌকায় আগুন লাগিয়া, মহাশব্দে নৌকাখানি চূর্ণ বিচূর্ণ হইয়া চারিদিকে উড়িয়া যায়। সেই প্রচণ্ড বায়ু বেগাঘাতে অসমাপ্ত ঘাটখানি একেবারে ভাঙ্গিয়া পড়িয়া গিয়াছে। খোদিত প্রকাণ্ড স্তম্ভাবলী সোপানশ্রেণী চারিদিকে ছড়াইয়া পড়িয়াছে, দেখিলে দুঃখ হয়। উত্তুঙ্গ পঞ্চতল

অট্টালিকাশ্রেণীর ঊর্দ্ধে সুনীল আকাশ, শ্বেত তাম্র ধূসরবর্ণের অসংখ্য পারাবত উড়িয়া বেড়াইতেছে—কোথাও মন্দিরপার্শ্বে বৃক্ষচ্ছায়ে সুখাসীন পান্থমণ্ডলী। একটি ঘাটের পার্শ্বে দেখিলাম একটি প্রৌঢ় ব্রাহ্মণ পূজা সাঙ্গ করিয়া বসিয়াছেন, নিকটে দুইটি বালক বালিকা—বোধ হয় তাহারা ভাই বোন, উভয়েরই গৌরবর্ণ, সুন্দর মুখশ্রী। বালকের চন্দনাঙ্কিত ললাট, পরিধানে হরিদ্বর্ণের বেনারসী জোড়, গলায় ফুলের মালা, হাসিয়া হাসিয়া কি বলিতেছে—বালিকাটি ব্রাহ্মণের মুখ ফিরাইয়া লইয়া কি দেখাইবার চেষ্টা করিতেছে, ছোট্ট একখানি হাত বাড়াইয়া স্থান নির্দ্দেশ করিতেছে—পরিধানে গোলাপী ঘাঘরা, মাথায় গোলাপী ওড়না, চোখে কাজল, তুলিকাঙ্কিত বঙ্কিম ভ্রূর মধ্যে একটি সোনালি টিপ। উভয়ের চেষ্টা একই সময়ে ব্রাহ্মণের মনোযোগ আকর্ষণ করিবে। দুইখানি কচি মুখ, চিত্তাকর্ষক স্নেহের দৌরাত্ম্য, পার্শ্বে প্রশান্ত প্রসন্ন ব্রাহ্মণমূর্ত্তি। এখানে ব্রাহ্মণের পরিচয় আবশ্যক করে না, দেখিলেই চিনিতে পারা যায়, সকলেরই প্রায় উজ্জ্বল গৌরবর্ণ, সুন্দর মুখশ্রী। এই বর্ণের একটু বিশেষত্ব আছে, এরূপ সুস্থ রক্তাভ চম্পক গৌরবর্ণ বঙ্গদেশে দেখিতে পাওয়া যায় না। আর চিনিতে পারা যায় পাণ্ডাদিগকে—দিব্য স্থূল পরিপুষ্ট দেহ, নিশ্চিন্ত হৃষ্টমুখ—অপর্য্যাপ্ত আহার এবং সুপ্রচুর অবসরের পরিচায়ক।

শুক্লত্রয়োদশীর জ্যোৎস্নাপ্রফুল্ল রাত্রি। পথে দীপালোক নাই। কাশীর মিউনিসিপালিটি পয়সার সাশ্রয় করিতে জানে—অকারণে জ্যোৎস্নারাতে পথে আলো জ্বলে না। পথ নির্জ্জন, উভয় পার্শ্বের সঘনপল্লব বৃক্ষশ্রেণীর মণ্ডলাকার শীর্ষদেশ চন্দ্রালোকে চিক্কণ উজ্জ্বল, ভূমিতল আলো-ছায়াঙ্কিত, কোথাও শুভ্র জ্যোৎস্নাধারা, কোথাও শ্যাম অন্ধকার। বরুণার বালুকারাশি, তটান্তবাহী বনশ্রেণী; দূর প্রান্তরে শস্যক্ষেত্র জ্যোৎস্নাপাতে অস্পষ্ট বাষ্পাকুল, অপার। নদীবক্ষে ক্ষীণ জলস্রোত ঈষৎ বায়ুকম্পিত, বীচিচঞ্চল, ধূর্জ্জটীর জটচ্যুত ত্রিধারার ন্যায় নির্ম্মল। বরুণাপুল পার হইয়া নগরাভিমুখে অগ্রসর হইলাম—পথের দুই ধারে প্রস্তর নির্ম্মিত, দৃঢ় কবাটসন্নদ্ধ, বাতায়ন-বিরল গৃহশ্রেণী। কক্ষ প্রাচীরে কোথাও গবাক্ষ, কোথাও সূক্ষ্ম কারুকার্য্যখচিত জালায়ন—কোথাও দ্বিতল কক্ষের সম্মুখে অনতিপ্রসর চারু অলিন্দ, মর্ম্মর জালায়নবেষ্টিত। পথে লোকের ভিড় এতটা নাই, সন্ধ্যা অতীত হইয়া গিয়াছে—তীর্থাধীশ্বর বিশ্বনাথজীর আরতিকাল আগতপ্রায়, সকলেই সেইদিকে গিয়াছে। আমরাও সেই পথের যাত্রী। মন্দির রাজপথের বহুদূরে, সে পথে শকট চলে না, পদব্রজে যাইতে হয়। দুইধারে মিষ্টান্নের দোকান, আরো দূরে অগ্রসর হইয়া মন্দিরের নিকটবর্ত্তী হইলাম। আশে পাশে তেত্রিশ কোটি দেবতার বাস। ইন্দ্র, চন্দ্র, বায়ু, বরুণ, শনি, রবি, অশুভ-শুভ কোন গ্রহই বাদ যান নাই। কেহ অমঙ্গল দূর করেন, কেহ মঙ্গল বিধান করেন, সকলকেই পয়সা দেও। প্রাঙ্গণ পার হইয়া একটি বারান্দায় আসিলাম, সেখানে একটি প্রকাণ্ড ঘণ্টা লম্ববান, যাত্রীগণ সেটিকে নাড়িয়া দিতেছে। অসাধারণ ভিড়, পদে পদে বাধা, কোনরূপে আমরা দেবতার পীঠস্থানের নিকটবর্ত্তী দ্বারের সম্মুখে বসিবার স্থান পাইলাম। তখনো আরতির বিলম্ব আছে—বিশ্বনাথজীর সন্ধ্যাস্নান হইতেছে। একজন পাণ্ডা শিবলিঙ্গের মস্তকে দুধ ঢালিতেছে, এক মণ দুধ ঢালিয়া তাহার পর

চন্দনানুলেপন, সেটি সমাধা হইলে আরতি আরম্ভ হয়। চারিদিক হইতে শিব শিব শম্ভো, শম্ভো শম্ভো শিব শব্দ উত্থিত হইতেছে—পূজারিপ্রধান একজন বয়োবৃদ্ধ সন্ন্যাসী, গৌরবর্ণ, সুদীর্ঘ জটাভার কুণ্ডলাকারে মস্তকের উপর সন্নদ্ধ, ললাটে যজ্ঞীয় টীকা, রক্তচন্দনের ত্রিপুণ্ড্ররচনা, কণ্ঠে এবং প্রকোষ্ঠে রুদ্রাক্ষের মালা, আরো দশজন ব্রাহ্মণ আরতি দীপগুলি সম্মুখে করিয়া বসিয়া আছে। শ্বেত এবং রক্তচন্দনে মহাদেবের লিঙ্গমূর্ত্তি যখন অদৃশ্যপ্রায় হইয়া উঠিল তখন আরতি আরম্ভ হইল। প্রত্যেকের হস্তে এক একটি পঞ্চ প্রদীপ, কর্পূরমিশ্রিত ঘৃতে পঞ্চাশটি বর্ত্তিকা জ্বলিয়া উঠিল, অতি শুভ্র স্নিগ্ধ আলোক। সমবেত কণ্ঠে স্তোত্র আরম্ভ হইল "জয়দেব জয়দেব।" গভীর গম্ভীর একতান সঙ্গীত; তাহারি মধ্যে একটি উচ্চ তরুণ বালক-কণ্ঠ অতি করুণ স্বরে ধ্বনিত হইতে লাগিল। একজন সুপুরুষ পাণ্ডা একান্তে দাঁড়াইয়া চামর ব্যজন করিতেছে, উন্নত দীর্ঘ পরিপুষ্ট দেহ, বক্ষে বাহুমূলে ললাটে চন্দনলেখা—উজ্জ্বল শ্যাম মুখশ্রী; আয়ত ঘনপক্ষ্মনেত্রে বিলাসীর ন্যায় ঈষৎ শ্রান্ত কৌতুক দৃষ্টি। ঠিক আমাদের সম্মুখে একটি অতি স্থূলোদর পাণ্ডা মহাদেবের তাণ্ডবনৃত্যের অনুকরণে নৃত্য করিতেছে। শুনিলাম ইনি চিরকুমার, বিশ্বনাথজীর দ্বারবানের কাজ করিয়া থাকেন। তাঁহার লম্ফঝম্পে শরীরের মাংসস্তূপ কাঁপিয়া উঠিতেছে, কখনো ভক্তিতে আত্মহারা হইয়া মহা উল্লাসে নৃত্য করিতেছে, কখনো অনুতাপদগ্ধ, মুক্তিপ্রার্থী অপরাধীর ন্যায় আপনাকে অতি নিষ্ঠুর ভাবে লাঞ্ছনা করিতেছে—কিন্তু এ অভিনয়-মাত্র, ভক্তি এবং অনুতাপ দুয়েরই অভাব। চারিদিকে সতর্ক দৃষ্টিপাত করিতে ত্রুটি হইতেছে না, কে কোথায় দক্ষিণা দিতেছে, কোথায় একটু মিনতি, একটু সুবিধারকম তোষামোদ করিলে প্রণামী কিঞ্চিদধিক পাওয়া যাইতে পারে, সেদিকে বিশেষ লক্ষ্য আছে। মন্দিরের মধ্যে এখনও আরতি চলিতেছে, তালে তালে পঞ্চাশটি প্রদীপ উর্দ্ধে, নীচে, মণ্ডলাকারে বঙ্কিম রেখায় ঘুরিয়া আসিতেছে; অতি সুদৃশ্য, প্রত্যেকেই অতি সুন্দর ভঙ্গীতে আরতি করিতেছে—কিন্তু ভক্ত যে আনন্দে বিহ্বল হইয়া আপনার প্রিয় দেবতার অর্চ্চনা করে, মুখে সে আনন্দের ভাব নাই, এ কেবল বেতনভোগীর নিত্যকর্ম্ম। কোথায় সে উচ্ছ্বসিত প্রীতি, আত্মবিস্মৃত ভক্তি, একমাত্র যাহাই কেবল দেবযোগ্য উপহার—এবং যাহা দেখিয়া আপন হৃদয়কে ভক্তিনম্র করিয়া লইবার আশায় এত দূর এত আগ্রহে আসিয়াছিলাম!

মণিকর্ণিকার ঘাট, এখানকার মহাশ্মশান। শুনিয়াছি এখানে চিতাবহ্নি কখনো নির্ব্বাপিত হয় না—অপর নাম আনন্দ কানন। যথার্থ এখানে মৃত্যুর বিভীষিকা নাই, সম্মুখে উদার গঙ্গা, আশেপাশে মন্দির, স্নানঘাট, নৌকায় করিয়া আরোহীসকল আসিতেছে, যাইতেছে, যাত্রীগণ স্নান করিতেছে, উৎসবের হাসি বাঁশী মন্দিরের পূজার শঙ্খ বাজিয়া উঠিতেছে, তাহারি মাঝখানে ইহলোকের শেষ সংস্কার সাধিত হইতে থাকে। প্রতিদিনের কলরব, জীবনের নিত্য কর্ম্মস্রোত অতি সহজ অবাধগতিতে ইহারি চারিদিকে প্রবাহিত হইয়া চলিয়াছে—তাই মনে হয় যেন জন্ম মৃত্যুর মধ্যে কোন মহৎ ব্যবধান নাই—আবর্ত্তমান কালস্রোতে জন্ম মৃত্যু সুখ দুঃখ বিরহ মিলন একই অবিরাম গতিতে ভাসিয়া আসিতেছে, বিস্ময়ের বিষয় কিছুই নাই! মৃত্যু সুখেরই মত স্বাভাবিক, বিরহ মিলন দুই-ই অবশ্যম্ভাবী।

আজ ধূলিবহুল নাগরিক পথ ছাড়িয়া যেদিকে চলিয়াছি তাহার দুই ধারে আম্রবীথিকা; আমলকী বৃক্ষের শ্রেণী; মাঝে মাঝে এক একটী ইঁদারা, দুই একখানি বাগান বাড়ী, ক্রমশঃ যখন আরো অগ্রসর হইলাম তখন বাঁধা পথও নাই —মাঠের ভিতর দিয়া আঁকাবাঁকা ভাঙ্গা-চোরা রাস্তা, দুইধারে শস্যপূর্ণ ক্ষেত্র, কোথাও অবিরল নিবিড় অড়হর ঘনশ্যাম; কোথাও সর্ষপ, পীতাভ পুষ্পে উজ্জ্বল—প্রভাত বায়ু বীজনে কাঁপিয়া উঠিয়া অতি ললিত ভঙ্গীতে হেলিয়া দুলিয়া পড়িতেছে। পথে লোক বড় বেশী নাই, মাঝে মাঝে দু একটী কৃষক কাজ করিতেছে — তরঙ্গায়িত বিশাল প্রান্তর সুদূর দিগন্তে মিশিয়াছে, আকাশে সুন্দর সূর্য্যালোক, চারিদিকে পরিপূর্ণ নিস্তব্ধতা। সারনাথ একটি পুরাতন বৌদ্ধ বিহার—উপরে একটি মণ্ডলাকার স্তূপ—ভূগর্ভে অনেকগুলি কক্ষ আছে—কিন্তু মাঝে মাঝে বড় দস্যুভয় হয়—দস্যুগণ চারিদিকে লুণ্ঠন উপদ্রব করিয়া সেইখানে লুকাইয়া থাকিত, তাই ইংরাজ সেই সকল কক্ষে যাইবার পথ একেবারে গাঁথিয়া বন্ধ করিয়া দিয়াছেন। সারনাথ বিহার অতি ক্ষুদ্রাকার ইষ্টক এবং প্রস্তর-খণ্ডে গঠিত—কিন্তু নির্ম্মাণপ্রণালী এমনি নিপুণ এবং কঠিন যে আজ দুই সহস্র বৎসর একই ভাবে আছে,—এতদিনে কেবল দু একখানি ইষ্টক শিথিল হইতেছে, তবুও ভাঙ্গিয়া পড়িতে আরও দু এক শতাব্দী লাগিবে। ফাটলে দু একটি গাছ গজাইয়াছে, তাহাতে ছোট ছোট বেগুনি রংএর ফুল ফুটিয়াছে, এই প্রকাণ্ড পাষাণ স্তূপের পার্শ্বে সেগুলিকে অতি মৃদু সকরুণ দেখাইতেছে। প্রাচীর গাত্রে বিকশিত এবং স্ফুটোন্মুখ পদ্মসকল খোদিত—কোথাও খোদিত অক্ষরে লেখা আছে "ওঁ মণিপদ্মে হুঁ"। ইহার নিকট একটি শুষ্ক পুষ্করিণী, চারিদিকে পুরাতন মঠের ভগ্নাবশেষ ছড়াইয়া আছে। মাঠে ত্রিশূলাঙ্কিত পুরাতন তাম্রমুদ্রা, ভগ্ন,অর্দ্ধভগ্ন অনেক প্রকার মূর্ত্তি মাঝে মাঝে খুঁজিয়া পাওয়া যায়—রাখালগণকে দু চার পয়সা দিলে খুঁজিয়া দেয়। অনেকগুলি সুন্দর মূর্ত্তি উদ্ধার করিয়া কাশীর কালেজে রাখিয়া দেওয়া হইয়াছে। নিকটেই একটি জৈন মন্দির, বোধ হয় আধুনিক। তাহারি মধ্যে বুদ্ধদেবের মর্ম্মর নির্ম্মিত মূর্ত্তি প্রতিষ্ঠিত — সিদ্ধার্থ পদ্মাসনে ধ্যানস্তিমিত নেত্রে বসিয়া আছেন, ললাটে ওষ্ঠাধর প্রান্তে একটী প্রশান্ত স্নিগ্ধ হাস্যজ্যোতি। চারিদিক ঘুরিয়া ফিরিয়া শ্রান্ত হইয়া একটি গাছের ছায়ায় বসিলাম—চারিদিকের অতি সুন্দর দৃশ্য দেখিয়া দেখিয়া মনে হইল "তোমারি আরতি করে নিখিল ভুবন"—উন্মুক্ত নীলাকাশ, উদার প্রান্তর, শ্যাম শস্যক্ষেত্রে সুন্দর সূর্য্যালোক, বিহঙ্গের কলগান—এই ত বিশ্বদেবের আরতির যোগ্য আয়োজন।

মধ্যাহ্নকাল; দুর্গাবাড়ীর নহবৎখানায় অতি সুমিষ্ট সুরে রসুনচৌকী বাজিতেছে। দেবীর ভোগের সময় সমাগত। মন্দিরের সম্মুখে অনেকগুলি ফুলের দোকান —চন্দনসুগন্ধি করবী, আনীল অপরাজিতা, সুকুমার দোপাটী, রক্তবর্ণ জবা, স্বর্ণবর্ণ গাঁদা—অনেক ফুল অনেক দূর্ব্বাশীর্ষ, বিল্বপত্রের স্তূপ। রসুনচৌকীর করুণ সুর, ফুলের সুগন্ধ মনটাকে আর্দ্র করিল, নম্র মস্তকে মন্দিরে প্রবেশ করিলাম, কিন্তু ভিতরে গিয়াই ভক্তিভাব চলিয়া গেল। পাণ্ডাগণের কি লুব্ধ আগ্রহ, দর্শনী দেও, প্রণামী দেও, পূজা কর, ব্রাহ্মণ ভোজের কিছু দেও। কেবলি দরকষা, আবেদন, মিনতি আর তোষামোদ। দুর্গাবাড়ী রাণীভবানীর কীর্ত্তি —মন্দিরটি সুন্দর সুগঠিত।

আর যতগুলি প্রতিমা দেখিলাম তাহাদের মধ্যে এ প্রতিমাটির গঠন অপেক্ষাকৃত পরিপাটি। এককালে এখানে শত, দুইশত বানর থাকিত, তাহাদের উপদ্রবে যাত্রীগণ অস্থির হইয়া উঠিত; আজকাল তাহাদের সংখ্যা অতি অল্প, বিংশতির অধিক হইবে না। কিছু আহার্য্য ছড়াইয়া দিলে তাহারা সকলে আসিয়া উপস্থিত হইল। একটি বানরীর বুক জড়াইয়া ধরিয়া তাহার ক্ষুদ্র শিশুটি স্তন্যপান করিতেছে। ছোট্ট একটি রাঙামুখে অতি ছোট ছোট দুটি কাল পুঁথির মত উজ্জ্বল চোখে ফিরিয়া ফিরিয়া আমাদিগকে কৌতূহল দৃষ্টিতে দেখিতে লাগিল। কোনও নিষ্ঠুর, একটি বানরের হাতের কিয়দংশ কাটিয়া দিয়াছে; বানরটি অতি করুণ দৃষ্টিতে আমাদের মুখের দিকে চাহিয়া সেই অক্ষম হাতখানি দেখাইতে লাগিল। মন্দির প্রাঙ্গণের চারিদিকে সাধু সন্ন্যাসীর থাকিবার স্থান। দেখিলাম অনেকে স্নান সমাপন করিয়া পূজা করিতেছে, কেহ চণ্ডীপাঠ করিতেছে—কিছু দিলে দাতার কল্যাণের জন্য সারাদিন চণ্ডীপাঠ করিয়া থাকে।

পথে পথে মন্দিরের পর মন্দির দেখিয়া চলিয়াছি। পথ সঙ্কীর্ণ, প্রস্তর নির্ম্মিত, সুচ্ছায়-শীতল, উভয় পার্শ্বে অতি উন্নত গৃহশ্রেণী সূর্য্যালোক রোধ করিয়া ঊর্দ্ধে উঠিয়াছে। এমন আঁকাবাঁকা, এত মোড় ফিরিতে হয় যে চিনিয়া ফিরিয়া আসা কঠিন।

কালভৈরব কাশীর দ্বারপাল; তাঁহার ভীষণ কৃষ্ণমূর্ত্তি। কিছু দক্ষিণা দিয়া তাঁহার মন্দিরে চামর প্রহার সহ্য করিলে যমদণ্ড হইতে মুক্তি পাওয়া যায়; এ জীবনে আর প্রিয়বিচ্ছেদ-দুঃখ ঘটে না।

বালগোপালের মন্দির—সমস্ত কাশীতে কেবল এই একটিমাত্র বৈষ্ণব মন্দির। প্রবেশ-দ্বারেই আমাদের গলদেশ হইতে দুর্গাবাড়ীর মালাগুলি খুলিয়া ফেলিতে হইল—বৈষ্ণব মন্দিরে শাক্ত কিম্বা শৈব মন্দিরের কোন চিহ্ন লইয়া প্রবেশাধিকার নাই। গোপালজীর মধ্যাহ্ন বিশ্রামের সময় সন্নিকট; আমাদিগকে ত্বরান্বিত হইয়া প্রবেশ করিতে হইল। ভিতরে গিয়া দেখিলাম অতি সুন্দর একটি স্বর্ণনির্ম্মিত দোলনায় বালগোপাল শুইয়া আছেন, তাঁহার সর্ব্বাঙ্গ মণিমুক্তাখচিত। সম্মুখে স্বর্ণ, রৌপ্য, হস্তিদন্ত, রঞ্জিতকাষ্ঠ-নির্ম্মিত বিচিত্র সুন্দর আকারের বহুবিধ খেল্‌না—রাশীকৃত নীল পীত স্বর্ণ পট্টবস্ত্র, স্বর্ণাঞ্চল উত্তরীয়, সুগন্ধ মালতীমালা, শিখিপুচ্ছ চূড়া মুরলী কিছুরই অভাব নাই। একটি বৃদ্ধ গায়ক আর কয়েকটি বালক তানপুরার সুরে একটি ভজন গাহিতেছে। বৃদ্ধের মুখে এমন একটি ভক্তিগদ্‌গদ ভাব। মন্দিরের পূজারি গোঁসাইজী, যেন একখানি ছবি;—গৌরবর্ণ যুবক— কুঞ্চিত ভ্রমরকৃষ্ণ কেশ গ্রীবামূল বেষ্টন করিয়া আছে—অলকগুচ্ছ শুভ্র ললাটের উপর পড়িয়াছে। তুলিকাঙ্কিত দীর্ঘ বঙ্কিম ভ্রূযুগল, নাসায় তিলকরেখা, নেত্রে শান্ত স্নিগ্ধ দৃষ্টি, অতি কোমল কমনীয় মুখ। শ্রীকৃষ্ণ প্রেমের দেবতা, সৌন্দর্য্য তাঁহার অধিষ্ঠান ভূমি, তাই তাঁহার মন্দিরে সবই সুন্দর দেখিলাম। এ মন্দিরে দর্শনী কিম্বা প্রণামী দিতে হইল না। শুনিলাম চাহিয়া লয় না, যাহা কিছু ইচ্ছা করিয়া দেও তাহাই গ্রহণ করে। এ পর্য্যন্ত যত মন্দিরে গিয়াছি, সেখানে দর্শনী প্রণামীর জন্য এত উৎখাত হইতে হইয়াছে যে আপনা হইতে কিছু দিবার কথা মনে হয় নাই, গোপালজীর অতুল ঐশ্বর্য্য, সমগ্র ভারতবর্ষের হিন্দু রাজন্যবর্গ তাঁহার পূজক।

সুসজ্জিত বৃহৎ কক্ষ দীপালোকে উজ্জ্বল. কাশীর শ্রেষ্ঠ গায়িকা গাহিতে আসিয়াছে। গায়িকা সুন্দরী নহে, বেশ বিন্যাস সুন্দর, সুরুচির পরিচায়ক। সুমিষ্ট কণ্ঠস্বরে গায়িকা গাহিতেছে "আওত ব্রজচন্দলাল, এয়সি ছবি বনিয়া।" রাধিকা দেখিতেছেন, কুঞ্জপথে শ্রীকৃষ্ণ আসিতেছেন, অতি সুমন্দগতি; অতি মধুর বিশ্বমোহন মূর্ত্তি। রাধিকার সেই দেখায়, মুখের উপরে কত ভাবেরই ঢেউ খেলিয়া যাইতে পারে, গায়িকার মুখে সেইসকল ভাবগুলি প্রকাশ পাইতেছে। কখনো লজ্জা, কখনো ঔৎসুক্য, কখনো গর্ব্ব,—আমার যেমনটি এমনটি আর নাই, কখনো স্নেহার্দ্র সকরুণ দৃষ্টি, কখনো অভিমান, কখনো ব্যাকুলতা, দীর্ঘদিন যাহার প্রতীক্ষা করিয়া কাটিয়াছে সে কেন এত ধীরে আসে। কেবলমাত্র কটাক্ষপাতে, ওষ্ঠপ্রান্তের ঈষদ্ধাস্যে, ভ্রূযুগলের আকুঞ্চনে, গ্রীবার ভঙ্গীতে দর্শকের মনে এমন বিবিধ বিচিত্র ভাবের সঞ্চার করিয়া দেওয়া ত কম ক্ষমতার পরিচয় নহে। অথচ চেষ্টার লেশমাত্র নাই। কত বৎসরের শিক্ষা এবং একাগ্রসাধনায়, ভাবের প্রকাশগুলি এমন অকৃত্রিম সুন্দর হইয়াছে জানিতে কৌতূহল হয়। শুনিলাম বহু বৎসরের শিক্ষার ফল, বাল্যকাল হইতে আরম্ভ করিয়া আজও পর্য্যন্ত প্রতিদিন নিয়মিত দুই তিন ঘন্টা অভ্যাস করিতে হয়। গায়িকার বয়স অন্যূন চত্তারিংশৎবর্ষ হইবে।

দ্বিপ্রহরে পথে ধূলা উড়িয়া পড়িতেছে—প্রখর রৌদ্র, উত্তর পবনে শুষ্কপত্র উড়িয়া চলিয়াছে। বরুণাপুল পার হইয়া আমরা ষ্টেসনাভিমুখে চলিয়াছি। সেদিন জ্যোৎস্নালোকে বরুণার উভয় তটে যে সুকুমার সৌন্দর্য্য দেখিয়াছিলাম আজ আর তাহা নাই।

রেল সশব্দে গঙ্গাপুলে উঠিল—আর একবার বাতায়নে মুখ বাড়াইয়া দেখিলাম, ঊর্ম্মিবহুলা জাহ্নবী রৌদ্রালোকে দীপ্ত গলিত রজতধারা, সুন্দরী কাশী, সেই সৌধশ্রেণী, সেই সোপানাবলী, সেই বেণীমাধবের স্বর্ণধ্বজা। চারিদিক হইতে উচ্চকণ্ঠে হিন্দুস্থানী যাত্রীগণ বলিতে লাগিল—"জয় কাশীজীকি জয়, জয় বিশ্বনাথজীকি জয়, জয় মহারাণী অন্নপূর্ণাজীকি জয়!" আমরাও নম্র মস্তকে চিরন্তন পুণ্যতীর্থভূমি বারাণসীকে নমস্কার করিলাম।

*ভারতী*, ভাদ্র, আশ্বিন ১৩০৭

৫

# পারস্যে বঙ্গ-রমণী

## বম্বে হইতে পারস্য উপসাগর (এস্ এস্ — চাকলা)

**শরৎরেণু দেবী (রায়)**

৫ই আগষ্ট, বৃহস্পতিবার, শুনিলাম যে, পারস্য উপসাগরের মেল-জাহাজ পরদিন ভিক্টোরিয়া ডক হইতে ছাড়িবে। প্রথমে এইরূপ স্থির ছিল যে, আমার স্বামী একাকীই যাইবেন; কিন্তু পরে, আমারও তাঁহার সঙ্গে যাওয়া স্থির হইল শুনিয়া, অতিশয় আনন্দিত হইলাম; কারণ, কখন সাগরের জাহাজে চড়ি নাই। তারপর বাঙ্গালীর মেয়ের পারস্য-দেশ-ভ্রমণ, ইহাও সচরাচর ঘটে না। অতিশয় উৎসাহের সহিত জিনিসপত্র গোছাইতে লাগিলাম। আমি রাস্তায় জাহাজের রাঁধুনির রান্না ভাত-তরকারি খাইব না, সেজন্য যথেষ্ট পরিমাণে ফল ও মিষ্টান্নাদি লইবার বন্দোবস্তও হইল। দেখিতে দেখিতে সেদিন কাটিয়া গেল। পূর্ব্বে কয়দিন হইতেই বম্বেতে খুব বৃষ্টি হইতেছিল; কিন্তু আমাদের যাত্রার দিন, শুক্রবার সকালে, একেবারে বৃষ্টি থামিয়া গেল; আকাশ পরিষ্কার হইল; রোদ উঠিল।

৬ই আগষ্ট, শুক্রবার। —আজ সকাল হইতেই জিনিসপত্র বাঁধাবাঁধি হইতে লাগিল। আমাদের পাশের ঘরে একটি গুজরাটী পরিবার ছিল। আমরা যাইব শুনিয়া তাহারা বড়ই দুঃখিত হইল। স্বামীর সঙ্গে বহু দূরদেশে যাইতেছি এবং স্বামীর সুখ-দুঃখের সর্ব্বদা অংশভাগিনী হইতে পারিব বলিয়া অনেকে আমাকে সৌভাগ্যবতী বলিয়া উল্লেখ করিল। এই অল্পদিনের মধ্যেই তাহারা সকলেই আমাদের বিশেষ স্নেহের চক্ষে দেখিত।

বেলা ২ টার সময় দুইখানি ভিক্টোরিয়া করিয়া আমরা 'কালবা দেবী' হইতে যাত্রা করিলাম। প্রথমেই B. I. S. N. Company'র—সমুদ্রের ধারের আফিসে গিয়া টিকিট খরিদ করিয়া লওয়া হইল। বম্বে হইতে মেহোমেরা ২য় শ্রেণীর একখানি টিকিটের ভাড়া মায়-খোরাকী ১২০ টাকা; আমরা জাহাজের খাবার খাইব না, সেইজন্য আমাদের ৯৬ টাকা লাগিল। সেখান হইতে আবার আমরা গাড়ী করিয়া ডকে আসিলাম। আসিবার সময় বম্বের বাড়ীঘরগুলি যেন অতি সুন্দর বলিয়া মনে হইতে লাগিল; বোধ হয় অনেকদিন দেখিতে পাইব না বলিয়াই হউক, বা বম্বে ছাড়িয়া যাইতেছি বলিয়াই হউক, এইরূপ মনে হইতেছিল। ১৬নং ভিক্টোরিয়া ডকে, আমাদের লইয়া যাইবার জন্য "এস, এস, চাকলা" দাঁড়াইয়া ধূম উদগীরণ করিতেছিল। জাহাজের সিঁড়ির নিকট লোকে লোকারণ্য। কত লোক,—হিন্দু, মুসলমান, সাহেবের ভিড়। আমাদের মালগুলি গাড়ী হইতে নামান হইল। একজন মুটে বলিল, 'কাষ্টম' আসিয়া আমাদের

তাঁর উল্লেখ করে অনেক আপ্যায়নজনক কথা বললেন।

এইভাবে গল্পে সল্পে আলাপ পরিচয়ে বেলাটা কেটে গেল। চারটের সময় সুন্দরবনের সামনে জাহাজ নোঙ্গর করলে,—জল অল্প, জোয়ার না এলে জাহাজ এগোতে পারবে না। সন্ধে ৭টায় জোয়ার আসতে জাহাজ ছাড়ল, ঝড়ও উঠ্‌ল, জাহাজও দুলতে আরম্ভ হল।

৭।।০ টায় সান্ধ্য ভোজের পর সেকেণ্ড ক্লাস থেকে কলকাতা য়ুনিভার্সিটিতে পড়া দুই একটি বর্ম্মা ছাত্রকে স্বামী সত্যানন্দ আমার কাছে নিয়ে এলেন। তাদেরই দেশে যাচ্ছি,—তাদের বর্ত্তমান মনোভাব প্রভৃতি সম্বন্ধে যত কিছু প্রত্যক্ষ বা পরোক্ষ জ্ঞান নিয়ে যেতে পারি সেই ভাল। তাদের মধ্যে একটি ছেলে বি-এ পাস, ধর্ম্মের দিকে খুব ঝোঁক। ধর্ম্মালোচনা করতে করতে মিশনরিদের হাতে পড়ে। ষ্ট্যানলি জোন্স তাঁকে কাবু করে দিলেন, সে তাঁরই দ্বারা খৃষ্টধর্ম্মে দীক্ষিত হয়। কিন্তু এখন ক্রীশ্চানিটিও তাকে তৃপ্তি দিতে পারছে না—সে তার ভিতরে ঢুকে দেখছে বৌদ্ধধর্ম্মের যে শিক্ষা আজীবন তার শিরায় শিরায় গ্রন্থিতে গ্রন্থিতে নিবদ্ধ হয়েছে, শিক্ষা হিসাবে খ্রীষ্টধর্ম্মে তার চেয়ে বেশী কিছু নেই। আর ফিলজফির দিক দিয়ে খ্রীষ্টানদের অনেক কথা এখন তার ধাঁধাজনক বোধ হচ্ছে। সে খ্রীষ্টান হওয়ার দরুণ বাপের ত্যজ্যপুত্র হয়েছে। খ্রীষ্টান হবার পর সে বিয়ে করেছে। তার স্ত্রী কিন্তু বৌদ্ধ, ছেলেপিলেরা বৌদ্ধ, সে একাই খ্রীষ্টান। আর একজন সদ্য-বিলাত-প্রত্যাগত বর্ম্মী ছেলে এল। বিশ্লেষণে সে বেরোল পাঞ্জাবী আর্য্যসমাজীর পুত্র, মা তার মণিপুরী বর্ম্মী।

এদের সঙ্গে কথা কইতে কইতে এক চেনা-শত্রুর আগমন-চিহ্নে উন্মনা হতে লাগলুম। ছেলেরা কেউ কেউ দাঁড়িয়ে সমুদ্রের তরঙ্গায়িত মূর্ত্তি দর্শন করতে লাগল। একজন বললে, "আপনি উঠে দাঁড়িয়ে একটু দেখবেন না! এমন অপূর্ব্ব চাঞ্চল্যের সৌন্দর্য্য চাক্ষুষ করবেন না?"

আর একজন বললে—"উনি কি আমাদের মত চঞ্চল প্রকৃতির যে এতে ওঁর রক্ত চঞ্চল হবে?"

আমি ডেক-চেয়ারে ঠেসান দিয়ে বসে আছি, উত্তরোত্তর আমার কথা কমে আসছে, কণ্ঠ থেকে কথা নিঃসৃত করতেই একটা বিপদের সূচনা লক্ষ্য করছি। বহু বর্ষ পূর্ব্বে সমুদ্রপথে একবার মাদ্রাজ গিয়েছিলুম। তখনই সমুদ্ররোগের সঙ্গে ঘনিষ্ঠ পরিচয় হয়েছিল। বম্বে থেকে রত্নগিরি জঞ্জীরা প্রভৃতি দ্বীপে প্রয়াণকালেও আমার অন্তর-পুরুষ বহির্ম্মুখী হয়েছিলেন। এখানে যে তিনি সুশীল বালক হয়ে থাকবেন সে বিষয়ে সন্দেহের উৎপত্তি হচ্ছিল। ক্রমে ক্রমে সকলেই ভিতর থেকে একটা অসোয়াস্তি অনুভব করতে লাগলেন। বর্ম্মী যুবকেরা পরস্পর হাত ধরাধরি করে খুব দ্রুতভাবে ডেকের উপর পায়চারি করতে লাগল—সেটা না কি সমুদ্র-ব্যাধির নিবারক। স্বামী সত্যানন্দ, গুজরাটী যাত্রী, সাহেবসুবো সবাই অনেকক্ষণ ধরে এই মুষ্টিযোগ প্রয়োগ করে পরাজয় মেনে যে যার ক্যাবিনে পলায়নপর হল।

আমি শুনেছিলুম যতক্ষণ পর্য্যন্ত ডেকে থাকা যায় ভাল, ডেকের তাজা হাওয়ায় রোগ প্রশ্রয় পায় না, ক্যাবিনে গেলেই বিপদ। আমি সেই উপদেশ অনুসারে ঠিক করে আছি ক্যাবিনে

শীঘ্র যাওয়া হবে না, যতক্ষণ পারা যায় উপরেই থাকতে হবে। যাত্রীরা সবাই নেমে গেল— পড়তে পড়তে, টলতে টলতে, জাহাজের রেলিং, দেওয়াল, চৌকি প্রভৃতি ধরে ধরে। আমি বসে রইলুম। ক্রমে ডেকের আলো স্তিমিত হয়ে এল, খালাসীরাও অদৃশ্য হল। একটা শূন্য-পুরীর ভয়ঙ্করতায় সবটা আচ্ছন্ন হল। প্রবল ঝড়ো হাওয়া, বিষম দোলানি। আমি দেখলুম আর একা বসে থাকা চলে না, এবার নীচে নামাই শ্রেয়ঃ। আমার ক্যাবিনের চাবি আবার আমার বেহারার কাছে। সে থাকে থার্ডক্লাসের ডেকে। ভোজনাগারে জাহাজের কোন না কোন খানসামা সর্ব্বদাই উপস্থিত থাকে, তাদের বল্লেই আমার বেহারাকে ডেকে দেয়। কিন্তু ভোজনাগার পর্য্যন্ত টলমল করে যেতেই যেন এক যুগ কাটল। তারপর ঘুমন্ত খানসামাদের ডেকে, জাগিয়ে, নীচে পাঠাতে আর এক যুগ। শেষে সিঁড়ি দিয়ে পা সামলিয়ে নেমে আমার ক্যাবিনের দুয়োর পর্য্যন্ত এসে দাঁড়াতে আর এক যুগ। সেখানে দাঁড়িয়ে থাকলুম আর এক যুগ। সমুদ্রব্যাধিমুক্ত বেহারাটি গজেন্দ্রগমনে এসে চাবি খুলে দিলে। আমার ঘরে ঢোকারই বাকী ছিল কি ভিতরটা বাইরে ছুটে পড়ল। যেন কোন দৈত্য পাকস্থলীর মধ্যে পাম্প বসিয়ে বসিয়ে তার সমস্ত সঞ্চয় নিঃশেষে খালি করে দিতে দৃঢ়ব্রত হল। সে দত্যির তাড়না ডাঙ্গায় হয় না, তার শাসন মিঠে জলে চলে না, শুধু লবণাম্বুধিতেই তার উৎপত্তি, প্রভাব ও প্রলয়।

যাত্রাকালে আমার পুত্রটি বলেছিলেন— "জ্যোতিষীর কথা ত ভুল হল না, এই ত তোমার সমুদ্রযাত্রা হল।"

তখনও সেটা বাজে সন্দেহ বলে মনকে স্তোক দিয়েছিলুম। এখন কিন্তু এই সাক্ষাৎ দৈত্যের সমক্ষে আর সমুদ্রযাত্রাকে অস্বীকার করতে পারলুম না। জ্যোতিষের পক্ষ সমর্থন অতঃপর অসম্ভব হল।

পরদিন আর উঠতে পারলুম না। মধ্যাহ্নে অতি কষ্টে স্নানাগারে গিয়ে স্নানটা করে আসা গেল। এঞ্জিনঘরের নীচেই স্নানের ঘর। স্নানের ঘরেও বিজলীর পাখা লাগান আছে, পাখা চালিয়ে স্নান করতে হয়। নয়ত উত্তাপাধিক্যে সহজ অবস্থাতেও সেখানে গা ঘোরে,— সমুদ্র-ব্যাধির কবলিত হলে ত কথাই নেই। কোনক্রমে স্নানটা সেরে টলতে টলতে আবার বিছানায় এসে পড়লুম। জাহাজের খানসামা ক্যাবিনেই খাবার সাজিয়ে নিয়ে এল। ফল ছাড়া আর কোন কিছু খেতে প্রবৃত্তিই হল না। সরাদিন চোখ বুজে পড়ে রইলুম। উঠলে, বা বালিসের থেকে মাথা তুল্লেই দৈত্যের তাড়না। তবু মাঝে মাঝে মাথা উঁচু করে ক্যাবিনের গোল গবাক্ষ দিয়ে, কালো জলের নৃত্যোচ্ছ্বাস দেখার লোভ সম্বরণ করতে পারলুম না।

কাল বিকেল পর্য্যন্ত, সুন্দরবনের উপকূল পর্য্যন্ত ভারতের সীমার মধ্যেই ছিলুম। সে সীমা অতিক্রম করতে না করতে উত্তাল তরঙ্গের সম্মুখীন হলুম। আজ সকালে দেখি, যে বিশাল জলপ্রাঙ্গণ বহুযোজন ব্যেপে শায়িত ছিল, সে হঠাৎ খাড়া হয়ে উঠে, নিজেকে চূর্ণ চূর্ণ করে ভেঙ্গে, আবার গড়ে, পর্ব্বতসম প্রাচীরের আকার ধারণ করে কলগর্জ্জনে বলছে— "যেতে পাবে না, পাবে না— আমাকে অতিক্রম করে কিছুতেই যেতে পাবে না।"

কালাপানির ঘোর কালো জল ভারতকে আগলিয়ে রয়েছে। ভীষণ অঘোরীর মত

শাণিত ফেনিল অস্ত্র দেখিয়ে পথিকের পথ রোধ করতে চাইছে। কিন্তু ব্যর্থ তার আস্ফালন। চেতনের ইচ্ছাশক্তির কাছে জড়ের শত উদ্যমও পরাস্ত। এই ভীষণ সমুদ্রপথ বেয়েই বিদেশীরা ভারত উপকূলে উপনীত হয়ে ভারতকে শৃঙ্খলাবদ্ধ করেছে। আজ ভারতের লোকও কালাপানির অভিভাবকতায় আর ত্রস্ত নয়। তারাও কালো থেকে নীল, নীল থেকে সবুজ, সবুজ থেকে সাদা জলের রাজপথ ঘুরে ফিরে বিশাল ভারতের উপান্তে দেশদেশান্তে উপস্থিত হচ্ছে। সেই পথ ধরে আমিও চলেছি।

সন্ধ্যাবেলায় বেহারা বল্লে— এখন ঝড় থেমে গেছে, জাহাজ আর তত দুলছে না, দুটি একটি বাদে সব যাত্রীই যারা ডেক থেকে পালিয়েছিল— ফের ডেকে ফিরে গেছে। জাহাজ দুটো দরিয়া ছাড়িয়ে এখন তিনটে দরিয়াতে পৌঁচেছে, এবার আমি স্বচ্ছন্দে উপরে যেতে পারি।

বুঝলুম, গঙ্গা ও বঙ্গোপসাগর ছাড়িয়ে বোধ হয় এখন Gulf of Martaban এসে পড়েছি। আমার কিন্তু আজকের সন্ধেতে আর উপরে যেতে উদ্যমে কুলল না। তার পরদিন সকালে জেগে পায়ের উপর ভর করে দাঁড়িয়ে যখন দেখলুম ভিতরটা আর বাইরে আসতে চাচ্ছে না, তখনই উপরে যেতে সাহস করলুম।

এই তৃতীয় দিনটা ভারি চমৎকার লাগ্‌ল। ঠিক যেন গঙ্গার উপর ষ্টীমারে হাওয়া খেতে বেরিয়েছি। দুজন সাহেব ডেকের উপর 'রিঙ' খেলতে লাগল। টেনিস বা ব্যাডমিন্টন-কোর্টের মত ডেকের উপর খড়ি দিয়ে ঘর কাটা, মাঝখানে একটা জাল টাঙ্গান। বলের পরিবর্ত্তে একটা খড়ের বিঁড়ে— জালের এপাশে ওপাশে হাতে করে ঘুরিয়ে ফেলে খেলা হচ্ছে, তাকেই বলে 'রিঙ'। অল্প পরিসরের মধ্যে যতটা আমোদ ও ব্যায়ামের সুযোগ উদ্ভাবন করা যেতে পারে, তার ত্রুটি নেই। বিকেল থেকেই ব্রহ্মদেশের আবছায়া দেখা গেল। বেসিনের আলোকস্তম্ভ দূর থেকে ক্ষণে ক্ষণে জ্বলজ্বল করতে লাগল। এখন আর অপার সমুদ্রের উপর নেই আমরা, দুদিকেই পার দেখা যাচ্ছে।

পরদিন ভোরে ইরাবতীর ভিতর দিয়ে টকটকে লাল বালারুণের মুকুটপরা রেঙ্গুন-বন্দরের অজানা কূলে এসে লাগলুম। একটা নির্দ্দিষ্ট আমন্ত্রণে বাড়ী ছেড়ে ব্রহ্মদেশের অভিমুখে, পরিচিত ছেড়ে অপরিচিতের দিকে বাহির হয়েছি বটে— কিন্তু তবু অনির্দ্দিষ্টের আশঙ্কা মনের অন্তস্তলে বরাবরই দোলা দিচ্ছে।

জাহাজ একেবারে বন্দরে পৌঁছতে প্রায় ঘন্টাখানেক দেরী হবে শোনা গেল। বেহারার উপর জিনিষপত্র গোছগাছের ভার দিয়ে আমি ডেকের উপর নতুন শহরের প্রথম দৃষ্টিটা উপভোগ করতে এলুম। একটি মাদ্রাজী ভদ্রলোক অকস্মাৎ কোথা হতে আবির্ভূত হয়ে আমায় অভিবাদন করলেন। নিজের পরিচয় দিলেন তিনি রাজা রেডিয়ারের সেক্রেটারী, পাইলটের নৌকায় তিনি আগেই এসেছেন। রাজা এবং অন্যান্য সকলে বন্দরে প্রতীক্ষা করছেন। মিনিট পাঁচেক পরেই আবার পাঁচ ছয়টি লোক হঠাৎ কোথা দিয়ে এসে আমায় ঘিরে ফেল্লেন। তাঁদের প্রত্যেকেরই হাতে ফুলের মালা। একজনের হাতে একটা মস্ত তোড়া। তাঁরা বন্দরে

প্রতীক্ষা না করে হেল্‌থ অফিসারের নৌকাতেই এসে পড়েছেন বল্লেন। পরস্পরে পরস্পরের পরিচয় দিতে দিতে আমায় মাল্যভারে অবনত করলেন। তাঁদের মধ্যে একজন রাজা রেডিয়ার—রেঙ্গুনের মাদ্রাজী ক্রোড়পতি, বর্ম্মা প্রাদেশিক হিন্দু কন্‌ফারেন্সের অভ্যর্থনা-সমিতির সভাপতি, একজন স্বামী শ্যামানন্দ—রেঙ্গুন রামকৃষ্ণ মিশনের কর্ত্তা, একজন ডাক্তার ওটদিত্তামল, রেঙ্গুন আর্য্য সমাজের 'প্রধান'। পার্সী হেল্‌থ অফিসার ও তৎসঙ্গী একজন মুসলমান ব্যারিষ্টারও আমায় 'বর্ম্মাপ্রদেশে স্বাগত' বলে অভিবাদন করলেন। সকলের সাগ্রহ ও সাদর অভ্যর্থনায় মুহূর্ত্তের মধ্যে দূর নিকট হয়ে পড়ল, শূন্য পূর্ণ হয়ে গেল, কথাবার্ত্তায় রেঙ্গুনে ও রেঙ্গুনের বাইরেও আমার জন্যে যে দীর্ঘ কার্য্য-তালিকা প্রস্তুত হয়ে রয়েছে, তার কতকটা আভাষ পেলুম।

স্বামী সত্যানন্দের খোঁজ হল; তাঁকেও ক্যাবিন থেকে বার করে যথাযোগ্যভাবে সম্মানিত করা হল।

একজন বন্দরের দিকে আমার দৃষ্টি আকর্ষণ করলেন, দূর থেকে বহু লালপাগড়ীর ভিড় মনে হল। আমি ভাবলুম—এ কি সরকারী সাবধানতা? আগন্তুকেরা বললেন,—"না, ঐ লাল রঙ্গ লাল নিশানের, নিশান হাতে বিপুল জনতা আপনার জন্যে ভোর থেকে অপেক্ষা করছে।"

আমাকে তারা কোনদিন চোখে দেখেনি, আমিও তাদের কোনদিন চোখে দেখিনি, চেনা বা অচেনাদের এতটা শ্রদ্ধার অপাত্রতা সম্বন্ধে নিজের অনুভূতি প্রগাঢ় হয়ে আমায় লজ্জাবনত করলে। কিন্তু বাঁধি গতের অঙ্গ জেনে ওর অনিবার্য্যতা বিচার করে মনকে নিরঙ্কুশ করলুম।

খরখরে রৌদ্র উঠার পর প্রায় বেলা ৯টার সময় জাহাজ বন্দরে ঢুকল। তারপরে হিন্দুসভা ও কন্‌ফারেন্সের সেক্রেটারীদ্বয়—মিষ্টার জে, সি, ঘোষ ও মিষ্টার লাঠিয়ার তত্ত্বাবধানে প্রসেশন পরিচালিত হল। সকলে শ্রান্ত ক্লান্ত হয়ে প্রায় ১১টার সময় গন্তব্য গৃহে পৌঁছলেন। সে গৃহটি মহাত্মা গান্ধীর সোদরোপম বন্ধু সুপ্রসিদ্ধ ডাক্তার মেটার। সাবরমতী আশ্রমে আমার সঙ্গে তাঁদের পরিচয় হয়। তিনি কলিকাতাতেই তার করে তাঁর আতিথ্য গ্রহণের জন্য অনুরোধ করেছিলেন। কিন্তু ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের কনিষ্ঠা কন্যা, রেঙ্গুনের জষ্টিস সেনের পত্নী, মেটা সাহেবের দাবীর উপর নিজের দাবীর শ্রেষ্ঠতা সপ্রমাণ করে আমাকে নিজ গৃহে নিয়ে গেলেন। তাঁদের গৃহে প্রত্যহ একবার আনাগোনার সর্ত্তে আমি মেটা পরিবারের নিকট মুক্তি পেলুম।

অতিথির সঙ্গে সঙ্গে দুজন মাদ্রাজী ভলন্টিয়ারের হস্তধৃত দুখানি স্বরাজ পতাকা জজসাহেবের গৃহদ্বারে শোভমান হল।

## রেঙ্গুন

ছবির মত উপকূলটি। এতদিন পরেও স্মৃতির নেগেটিভ থেকে সে ছবিখানি চোখের সামনে ফুটে ওঠে। সেদিন মানুষ ও দেবতায় মিলে দৃশ্যখানি এঁকে তুলেছিলেন। সেদিনও অন্যান্য দিনের মত ধরণীর পায়ের তলায় জলদেবী ইরাবতী তনুখানি এলিয়ে রয়েছেন বঙ্কিম ভঙ্গীতে, তাঁর দেহের বাঁকে বাঁকে তটের উপরেই মানুষের হাতের কারিগরিও তেমনি রয়েছে, সেগুলি বিদেশী সওদাগরদের আপিস মাত্র হলেও আকারে প্রকারে সেখানকার প্রকৃতির সঙ্গে যেন বেমানান হয়নি। কলকাতার উপকূলবর্ত্তী সৌধের মত নয় তারা, আর এক ছাঁদের হয়ে নূতন দেশের নূতনত্বের অংশ যেন তারাও বহন করছে।

মানুষের হাত পেরিয়ে আকাশ যেখানে দেবতার হাতে পৌঁছেচে, সেই অন্তরীক্ষেই সেদিন কিন্তু আসল কারিগরি দেখলুম। কে এক চিত্রকর এমন তুলি হাতে সেখানটায় এঁকেছেন, দেখলে অবাক্ হতে হয়। বোধ হয় তিনি রোজই আঁকেন—সমতল বাঙ্গালায় আমাদের চোখে পড়ে না। আমরা সূর্য্যোদয় দেখি যখন সূর্য্য আকাশে খানিকটা চড়েছেন, একখানা সোনার থালার মত। কিন্তু সেদিন যে সূর্য্য আঁকা দেখলুম, সে যথার্থই বাল-সূর্য্য, গালখানি টক্‌টকে, শিশুর মত কোমল স্থির নির্ব্বাক দৃষ্টিতে ধরণীর প্রতি চেয়ে রয়েছে। আর নদীর দর্পণে নিজের মুখখানি দেখে বিস্ময় বিস্ফারিত হচ্ছে।

তারপর, ডাঙ্গায় নেমে আর এক অভূতপূর্ব্ব দৃশ্য। সহরের যেখানেই যাও, যেদিকেই ঘোরো ফেরো, এক একটি অভ্রভেদী সোনালী টোপর নগরকোতোয়ালের মত নগরের প্রহরায় নিযুক্ত রয়েছে। নবাগতের দৃষ্টি যেমন ক্রমাগতই তাদের দিকে আকৃষ্ট হচ্ছে, তাদেরও দৃষ্টি নবাগতের প্রতি প্রতিমুহূর্ত্তে আপতিত রয়েছে। কলকাতার মত ট্রাম, মোটর ও বাস্‌বহুল আধুনিক সহরের বুকের ভিতরই তাদের প্রতিষ্ঠা। টোপরযুক্ত রক্ষীগুলির শরীর নীচের দিকে ক্রমশঃ স্ফীত ও বিস্তারিত হয়ে এক একটি গম্বুজের আকার ধারণ করেছে। চূড়ার সমৃদ্ধি ও গর্ব্বে শান্তির বার্ত্তাবহী এই সৌধগুলি এক একটি বৌদ্ধ মন্দির বা পাগোডা; এদের মধ্যে একটি সুপ্রসিদ্ধ শোয়ে-ডাগন, আর একটি সুলে-পাগোডা। এই মন্দির ও তাদের সংশ্লিষ্ট সাধু আবাসগুলি ভারতবিতাড়িত বৌদ্ধধর্ম্ম, বৌদ্ধবিহার ও বৌদ্ধ-জীবনপদ্ধতি বর্ম্মায়িত হয়ে এখানে যে বিশেষতা লাভ করেছে তা প্রতিপদে ব্যক্ত করছে। রেঙ্গুনের রাজপথে নানাজাতির বিচরণ, তার বাণিজ্য ব্যাপারে সর্ব্বজাতির সমানাধিকার, কিন্তু সে যে বর্ম্মীর দেশ, তার সেই বর্ম্মীত্ব, বর্ম্মীপ্রাণ ও প্রকৃতির বিশেষত্ব সমস্ত কলকোলাহলের মধ্যে একটা নিজস্ব সুরের মত এই মন্দিরগুলিতে পরিস্ফুট হয়ে আছে।

কলকাতা যে বাঙ্গালীর দেশ, কলকাতার সার্ব্বজনীনতার মধ্যে সেই বাঙ্গালীত্বের কোন বাহ্য পরিচয় পাওয়া যায় কি? বর্ম্মাদেশ ভ্রমণের সঙ্গে সঙ্গে ক্রমাগতই এই প্রশ্ন মনে উদয় হতে লাগল— সারাটা বঙ্গদেশের গায়ে বাঙ্গালীর বিশেষত্ব কোথায় ফুটে আছে? কোন্ স্থাপত্যে বা কোন্ কারুকার্য্যে? নদীতীরে সারি সারি দ্বাদশ শিবমন্দিরে ছাড়া বাঙ্গালী আর কোনরকমে

নিজেকে বাইরে প্রকাশ করেনি। বর্ম্মীদের মন্দিরের মত সেগুলি অভ্রভেদী হয়ে দিনে সোনায় ও জহরতে এবং রাত্রে বিজলীর দীপমালায় ঝক্‌ঝকিয়ে দূরদূরান্তর থেকে লোকের দৃষ্টি আকর্ষণ করে না। উড়িষ্যা ও মাদ্রাজের মন্দিরগুলির মত ভাস্কর্য্যের কোন গরিমাও তাদের নেই। আর ভিতরের দৃশ্যেও কত প্রভেদ। থাক, সে কথা পরে বলব।

রেঙ্গুনে প্রবেশের দ্বারস্বরূপ বন্দরখানা ছোট। এক একজন মানুষের নিরীহ চেহারার পিছনে যেমন কখন কখন একটা প্রচণ্ড জীবন-ইতিহাস প্রচ্ছন্ন থাকে, এই বন্দরের পিছনে সহরখানাও তেমনি প্রচ্ছন্ন রয়েছে। বাইরে থেকে তার কোন আভাষ পাওয়া যায় না। ডক পেরিয়ে বড় রাস্তায় পড়লেই প্রথমত দেখা যায় দক্ষিণ ভারতের কিষ্কিন্ধ্যা রাজ্যের মত কেবলই অর্দ্ধ-উলঙ্গ, মাথার সামনেটা কামান, পিছনে বেনে খোঁপা বাঁধা বা ঘাড়-পর্য্যন্ত-লম্বমান-চুল মাদ্রাজী কুলি ও রিক্‌শ-ওয়ালার দল। এক বৎসর পূর্ব্বে এদেরই সঙ্গে বর্ম্মী কুলিদের ভীষণ দাঙ্গা হয়ে গেছে, যেমন সে বছর ঢাকায় পুলিসের চোখের উপর হিন্দু ও মুসলমানে দাঙ্গা হয়েছিল। এদের নিরস্ত্র আত্মীয় স্বজনদের ছোট ছোট গলির মধ্যে অবরুদ্ধ করে মারপিট ও হত্যার তাণ্ডবলীলা চলেছিল। সেই অবধি নাকি হাজার হাজার বিদেশী কুলি বর্ম্মা থেকে দেশে ফিরে গেছে।

কলকাতা যেমন সার্ব্বজনীন সহর, তার কোন কোন পাড়ায় বাঙ্গালীর মুখ প্রায় দেখাই যায় না, রেঙ্গুনও তাই; এরও রাস্তাবিশেষে বর্ম্মীমুখদর্শন দুর্লভ। ছোটলোক মাদ্রাজীর পর ভদ্রলোক গুজরাটীর সংখ্যা এখানে খুব বেশী, তাছাড়া ভারতীয় মুসলমান ভদ্র ও অভদ্র সব রকমের। তাদের মধ্যে যারা এখানে বিয়ে-থাওয়া করে ঘরবসত করছে, তাদের একটা স্বতন্ত্র নামই হয়ে গেছে—'জেরবাদি'। পথেঘাটে বাঙালী খুব বেশী দেখা যায় না, পাঞ্জাবীও না, কিন্তু পরে অভিজ্ঞতা লাভ হল বর্ম্মার বন্দরে বন্দরে বাঙ্গালী ও পাঞ্জাবীর অধিষ্ঠান।

প্রাচীনকাল থেকেই চট্টগ্রামী, মণিপুরী ও আরাকান বাঙ্গালীর গতিবিধি ত এখানে আছেই, তাদের রক্তে বর্ম্মী রক্তও অনেকটা মিশ্রিত হয়েছে, তাদের ভাষা আচার-ব্যবহারও বর্ম্মী হয়ে গেছে—তথাপি ধর্ম্ম ও সঙ্গীতগত একটা স্বাতন্ত্র্য তারা আজ পর্য্যন্ত রক্ষা করে এসেছে— সে বিষয়ে পরে বলব। কিন্তু আধুনিক ব্রিটিশ শাসনের অঙ্গীভূত বাঙ্গালীর সমাবেশ এখানে অত্যধিক। তাঁরা প্রায়ই উকীল, ব্যারিষ্টার, ডাক্তার বা চাকুরে; ব্যবসায়ী খুব অল্প। পাঞ্জাবীরা একেবারেই আধুনিক। তাঁদের মধ্যে চাকুরে ছাড়া বাণিজ্য-ব্যবসায়ী লোকও অনেক আছেন।

রেঙ্গুনপ্রবাসী বাঙ্গালীদের গৃহিণী ও কন্যারা একদিন সভা করে আমার সঙ্গে মিলনোৎসুক—এ সম্বাদ স্বামী শ্যামানন্দ তীরে পদার্পণের পূর্ব্বেই আমাকে জানিয়েছিলেন, এবং উত্তর বর্ম্মার মেমিও নামক পার্ব্বত্য-সহরে আর্য্যসমাজের উৎসব উপলক্ষে প্রবাসী পাঞ্জাবী এবং তাঁদের গৃহিণীরাও আমায় আমন্ত্রণ-অভিলাষী—একজন পাঞ্জাবী ডাক্তারের প্রমুখ এ সম্বাদও জাহাজ থেকে উত্তীর্ণ হবার পূর্ব্বেই পেয়েছিলুম।

দেশের মেয়ে দেশের লোকের সঙ্গে দেখাশুনার আনন্দলাভের জন্য আগ্রহান্বিত ত

ছিলুমই ; —কিন্তু যে নূতন দেশে এসেছি সেই দেশের নরনারীর সঙ্গে, তাঁদের আচার-বিচার, রীতিনীতি, কাব্য-ইতিহাস, কলা ও কারুর সঙ্গে ঘনিষ্ঠভাবে পরিচয়ের জন্যেও বিশেষ লোলুপ ছিলুম। সে লোভ চরিতার্থতার সুযোগ যে গৃহে আতিথ্যলাভ করলুম সেই গৃহে প্রশস্ততম— এ কথা প্রত্যেক ভারতবর্ষী আমায় জানালেন। জষ্টিস সেন ও তাঁর গৃহিণীর বন্ধুমণ্ডলটি সুবিস্তৃত, এবং তাঁদের বন্ধুবাৎসল্য সুপ্রসিদ্ধ। কি স্বদেশী কি বিদেশী, কি ভারতীয় কি বর্ম্মীয়, কি আর্মানী কি পারসী, কি বাঙালী কি গুজরাটী—সকলের সঙ্গেই তাঁদের মেলামেশা ও হৃদ্যতার আদান-প্রদান সমভাবে প্রবর্ত্তিত। তাই তাঁরা রেঙ্গুনে সর্ব্বলোকপ্রিয়। প্রতিদিনই তার চাক্ষুষ প্রমাণ পেতে থাকলুম।

অতিথিসৎকার-পটীয়সী সখী আমার জানতেন যে কেবল ভাল করে খাইয়ে দাইয়ে, আরামে আদরে যত্নে রেখেই তাঁর অতিথিসেবা সম্পূর্ণ হবে না ; —যতক্ষণ না বর্ম্মার যা কিছু দ্রষ্টব্য শ্রোতব্য তা আমায় দেখিয়ে শুনিয়ে দেবেন, ততক্ষণ পর্য্যন্ত তাঁর কর্ত্তব্যের অবসান নেই। এই আদর্শ-আতিথ্যে অনুপ্রাণিত হয়ে আমি জানবার আগে, ভাববার আগে, বলবার আগে তিনি আমায় বর্ম্মার সর্ব্বতোরস উপভোগ করাবার জন্যে চিন্তিত থাকতেন, এবং ভিতরে ভিতরে তার আয়োজন করতেন। যার নিজের রসবোধ নেই, সে অপরকে রসাস্বাদনের জন্যে ভাবিত হয় না। তাঁর নিজের রসগ্রাহিতা অত্যন্ত তীক্ষ্ণ, —কেশবচন্দ্রের কন্যা ত তিনি, — তাঁর অতিথিকেও রসদানে তাই এত আগ্রহান্বিত থাকতেন।

আমি রেঙ্গুনে এসেছি একটা গুরুতর দায়িত্ব নিয়ে, — বর্ম্মা প্রাদেশিক হিন্দুসভার অধিবেশনে সভানেতৃত্ব করতে। সমস্ত দিনটা তাতে ব্যাপৃত থাকি। তার ঠাট সব রাজনৈতিক সভার মত। প্রেসিডেন্টের 'ব্যাজ' ধারণ করে "বন্দে মাতরম্" ধ্বনির সঙ্গে সঙ্গে লাইন করা ভলান্টিয়ারদের 'স্যালুট' গ্রহণ করে, লাল কাপড় পাতা নির্দ্দিষ্ট পথে সভাস্থলে প্রবেশ করে, সহস্র সহস্র ভারতবাসীদের সঙ্গে সম্মিলিত হই। বৌদ্ধ ও মুস্‌লিম ভাইদের সঙ্গে সৌভ্রাত্র্য রক্ষা করে বর্ম্মাপ্রবাসী হিন্দুদের হিতকল্পে যত কিছু প্রস্তাব ও পন্থা ভাবা যেতে পারে, তার পর্য্যালোচনায় সাহায্য করি। তর্ক-বিতর্ক, বাক্‌বিতণ্ডা, রাগারাগি ও দলাদলির সঙ্কটের মধ্যে দিয়ে বাঁচিয়ে বাঁচিয়ে সভার কার্য্যতরীখানি বেয়ে চলি। সারাদিনের পর শ্রান্তক্লান্ত দেহে বন্ধু-গৃহে ফিরি। সেখানে তাঁর তত্ত্বাবধানে বিশ্রামান্তে সতেজ হয়ে উঠে তাঁর আয়োজিত অনুষ্ঠানগুলিতে যোগদান করি।

তাঁর প্রথম রাত্রির আয়োজন হল দুটি উচ্চপদস্থ বিশিষ্ট বর্ম্মী বন্ধুকে তাঁর গৃহে ডিনারে আমন্ত্রণ করা। ইতিপূর্ব্বে সকালেই একজন 'লীডার' আমার সঙ্গে দেখা করে গেছেন 'মাউঙ' নাম—। তারপরে আসেন 'চমিন'। দুজনেই যুবা ও দুজনেই ন্যাশনালিষ্ট। মাউঙ বাল্যকাল হতেই ভারতবর্ষে হিন্দু ইউনিভার্সিটিতে শিক্ষিত, থিয়সফিষ্টদের হাতে মানুষ ; তাই ভারতের প্রতি অত্যন্ত স্নেহযুক্ত, ভারতবর্ষ থেকে বর্ম্মা-ব্যবচ্ছেদের অত্যন্ত বিরোধী ও সেই দলের অন্যতম নেতা ; চমিনও তাই। চমিন ভারত কৌন্সিলের একজন সদস্য। ইনি গল্প করলেন, গত বৎসর দিল্লী থেকে মহাত্মা গান্ধী যখন বম্বে ফিরে যান, ইনি ষ্টেসনে ছিলেন। যে বিপুল

জনতা মহাত্মাজীকে বিদায় দিতে গিয়েছিল, সেই হাজার হাজার লোকের মধ্যে তিনি লক্ষ্য করে দেখলেন তিনজন মাত্র খদ্দরপরিহিত নয়—সেই তিনজনের মধ্যে একজন তিনি—বাকী সকলের পরিধানে শুভ্র খদ্দর। সেই শুভ্র স্বদেশীয়তার প্রচণ্ড প্রভাব তাঁর হৃদয়ে অনুপ্রবিষ্ট হল, তিনি সেই মুহূর্ত্তে অনুভব করলেন—ভারতীয় নাশনালিজ্‌মের শক্তি কোথায়, এবং শিক্ষালাভ করলেন বর্ম্মায় তাঁদের মত নেতাদের কি কর্ত্তব্য।

মাউঙ ভারতবিচ্ছেদ নিবারণের জন্য তীব্রভাবে প্রচারকার্য্যে নিযুক্ত। তাঁর এ বিষয়ে ছাপান কাগজপত্র ও পুস্তিকাসকল আমায় দিয়ে গেলেন। তিনি মহাত্মা গান্ধীর সঙ্গে সবরমতি আশ্রম পর্য্যন্ত ঘুরে এসেছেন, ভাইসরয়ের সঙ্গে সাক্ষাৎ করতে আবার শীঘ্রই ভারতে ফিরে যাবেন, এবং সেখান থেকে বিলেত যাবেন। মাউঙ ও চমিন দুজনেরই পোষাক ভদ্রশ্রেণীর বর্ম্মীয়োচিত, — রেসমি লুঙ্গি, রেসমি চীনে-কাটের কুর্ত্তা, ও রেসমি রুমালের ছোট পাগড়ি—এমন সুশ্রী, এমন ফিটফাট, এমন ফ্যান্সি ড্রেসের উপযুক্ত—চোখ জুড়িয়ে যায়। আমি চমিনকে বল্লুম, "তোমরা যে একটা প্রচণ্ড রাজনৈতিক দ্বন্দ্বের ভিতর রয়েছ তা তোমাদের পোষাক দেখলে মনে হয় না। যুদ্ধে নেমেও ভারতবাসীর মত সব শোভা সৌন্দর্য্য তোমাদের ত্যাগ করতে হয়নি সে ভাল।" তিনি বল্লেন —"আমাদের দেশেও খদ্দর হয়, তাকে আমরা বলি 'পিনি', গরীব-গুরবারা পরে। আমরা ক্রমে ক্রমে সেটা ন্যাশনালিষ্টদের পরিধান করে আনব।"

ভারতবর্ষে প্রত্যাবর্ত্তনের সময় জাহাজে ফার্ষ্টক্লাসে একজন ন্যাশনালিষ্ট বর্ম্মীকে পিনির কুর্ত্তা পরিহিত দেখলুম, — সাদা নয়। আমাদের দেশের ফিকে খাকি খদ্দর। কিন্তু রঙচঙে রেসমি লুঙ্গি ও পাগড়ি থাকায় তাতে ঠাটের কিছুমাত্র ন্যূনতা হয়নি।

মিসেস সেন তাঁর গৃহে সান্ধ্যভোজে যে দুজন বর্ম্মী বন্ধুকে আমন্ত্রণ করেছিলেন, তার মধ্যে একজন সস্ত্রীক মিষ্টার বার্দূন এবং আর একজন পর্ত্তুন্‌। বার্দূন উচ্চপদস্থ গবর্ণমেন্ট কর্ম্মচারী, পলিটিক্সের ধার ধারেন না ; পর্ত্তুন্‌ ব্যারিষ্টার ও একটি পোলিটিকাল দলের নেতা।

বার্দূন একজন বিদ্বান ব্যক্তি। বর্ম্মার ইতিহাস, সাহিত্যকলা প্রভৃতি বিষয়ক জ্ঞান তাঁর অগাধ। তাঁর স্ত্রী সুন্দরী ও ভারি একটি সৌকুমার্য্যসম্পন্না। তাঁর বেশভূষায় কথাবার্ত্তায় এমন একটি মোহিনী আছে যা বর্ম্মী মেয়েদের বিশেষত্ব।

পর্ত্তুনের পত্নী আমেরিকান, আজ অসুস্থ বলে আসতে পারেননি। পর্ত্তুন্‌ ইংরেজী ডিনার সূটে বিভূষিত হয়ে এসেছেন, বর্ম্মার আত্মা যেন তাঁর দেহত্যাগ করে চলে গেছে মনে হল। এর পরে আর একদিন তিনি সস্ত্রীক চায়ের নিমন্ত্রণে এসেছিলেন, সেদিন কিন্তু বর্ম্মীজ পোষাকে শোভিত ছিলেন। সেদিন তাঁর দেহের ভিতর স্বাভাবিক মানুষটাকেও যেন চেনা যাচ্ছিল।

বার্দূনের কথায় জানতে পারলুম, আদৎ যে বর্ম্মা জাতি, তারা নিজেদের মূলতঃ তিব্বতী আর্য্য জাতি বলে বিশ্বাস করে। ভারতবর্ষের প্রতি তাদের বিশেষ টান নেই। বৌদ্ধধর্ম্মগত যে টান সেটা সিংহলের উপরেই বেশী পড়েছে। কেননা প্রথম প্রথম উত্তরপূর্ব্ববঙ্গ থেকে বৌদ্ধ প্রচারকের দল বর্ম্মাদেশে অভিযান করলেও শেষাশেষি সিংহলের মহাযান-পন্থার

বৌদ্ধধর্ম্মই তাদের মধ্যে বিশেষভাবে বিস্তারলাভ করেছে ; সিংহল থেকে বুদ্ধের দন্ত প্রভৃতি অনেক স্মৃতিচিহ্ন তারা লাভ করেছে ; তাই প্রায় দু'তিন শতাব্দী থেকে সিংহলের সঙ্গেই বর্ম্মার বৌদ্ধদের বেশী ঘনিষ্ঠতা, এবং সিংহলে যাতায়াতও বেশী।

এদিকে রাজনৈতিক ও অর্থনৈতিক সংঘর্ষে বর্ম্মাস্থ ভারতবর্ষীয়দের প্রতি অনেক বর্ম্মীরা সম্প্রতি বিশেষভাবে বিমুখ হওয়ায় ভারতবর্ষের প্রতি তাদের ধর্ম্ম ও সভ্যতার ঋণ একেবারে ভুলে যাবার যোগাড় হয়েছে। হিন্দু মহাসভার সভানেত্রী যে বৃহত্তর ভারতের স্বপ্ন ও সন্দেশ নিয়ে এখানে উপনীত হয়েছে, তার কর্ণকুহরে বর্ম্মীমুখপ্রসূত এ-সব তথ্যগুলি বড় শ্রুতিমধুর হল না। কিন্তু বার্দূন এ-সব ঝগড়াঝাঁটির ধার ধারেন না। সকলের সঙ্গে মেলামেশাতেই তাঁর আনন্দ। ভারতবর্ষ থেকে যে কোন খ্যাতনামা লোক আসেন তাঁদেরই তিনি সম্বর্দ্ধনা করেন। লাহোরের তথা-কথিত বৌদ্ধ, পণ্ডিত মতিলাল নেহেরুর স্বজাতি, পণ্ডিত শিবনারায়ণ একবার বর্ম্মা পরিভ্রমণে আসার পর বার্দূনের পরম বন্ধু হয়েছেন। পূজনীয় মাতুল রবীন্দ্রনাথকেও নাকি তিনি বর্ম্মী কলাগহনের মধ্যে পরিচালিত করেছেন। ভারতবর্ষে কিন্তু কখন যাননি ; সিংহলে ও শ্যামে যেতেই তাঁর সমস্ত অবসর কেটে যায়। আমায় তার পরদিন প্রভাতে শোয়ে-ডাগন পাগোডা দেখানর ভার তাঁরা নিলেন। তার বর্ণনা পরে দেব।

দুদিন পরে আমার জন্যে বার্দূন একটা মস্ত বড় বার্ম্মীজ ভোজের আয়োজন করলেন। সে রাত্রি বাকী সকল নিমন্ত্রিতদের জন্যে কিছু কিছু আমিষ খাদ্য থাকলেও আমার হিতকল্পে মিসেস বার্দূনের স্বহস্তে রাঁধা বর্ম্মীজ নিরামিষ ব্যঞ্জনে টেবিল ভরে গিয়েছিল। তিনি নিজে সে-দিন আমাদের সঙ্গে খেতে বসতে পারেননি। বর্ম্মীজ-চটিপরা-পায়ে দুখানা টেবিলে দ্রুতগতিতে পরিবেশন করতে এত ব্যস্ত ছিলেন যে, আমাদের সঙ্গে বসে খাবার তাঁর তিলমাত্র অবসর ছিল না। আমি আনাড়ির মত খাচ্ছি লক্ষ্য করে, আমার প্রতি বিশেষ স্নেহে আমার পাশে দাঁড়িয়ে ছোট ছেলেকে মা যেমন সব মেখেচুকে খাইয়ে দেয়, তেমনি আমার প্লেটে একরাশ বার্ম্মিচেলি সিদ্ধ ভাতের মত তুলে দিয়ে, তাতে সবরকম ব্যঞ্জন একত্রে মিশিয়ে অনেকটা তেঁতুলগুলা ঢেলে সুমিষ্টভাবে বল্লেন—"এইবার ঠিক হয়েছে, ভাল করে খান।" তরকারিগুলি অধিকাংশ সামুদ্রিক ঘাসের। আমি প্রত্যেকটা একটু একটু করে খেলে হয়ত বেশী স্বাদ গ্রহণ করতে পারতুম — কিন্তু সেটা বর্ম্মীজ রীতি হত না। গৃহকর্ত্রী যে ভাবে মিশিয়ে দিলেন সেটা ঠিক বর্ম্মীজ কায়দা, কিন্তু তাতে সে রাত্রে আমি প্রায় অভুক্তই থেকে গেলুম। দু-একটি গ্রাস কষ্টে-সৃষ্টে গলাধঃকরণ করে, শেষে দু একটা আম খেয়ে ক্ষুধার তৃপ্তি করলুম। আমার পাশে মাউঙ ছিলেন। তিনি স্বদেশী নিরামিষ খাদ্যের দিব্যি মান রক্ষা করলেন। স্বাদ জিনিষটা অভ্যাসের বশবর্ত্তী। যে জিনিষটা যে রকম ভাবে আমরা খেতে অভ্যস্ত সেই রকমেই সুস্বাদু লাগে, অন্যথা রুচিকর হতে কিছু সময় চাই। সেই একই জিনিষ মিসেস সেন একদিন নিজের বাড়ীতে বাঙালী রকমে রেঁধে আমায় খাওয়ালেন, পরম উপাদেয় লাগল।

সে-দিন টেবিলে আর একটা জিনিস ছিল। 'ডোরিয়ান্' নামে কাঁঠাল জাতীয় এক ফল আমার জন্যে বিশেষ করে আনা হয়েছিল। এই ফল সম্বন্ধে আমার সখীর কাছে ইতিপূর্ব্বেই

আমি বর্ণনা শুনেছিলুম যে, এ ফল ভাঙ্গবার সময় এক মাইল দূর থেকে এর উৎকট গন্ধে অতিষ্ঠ হতে হয়—খাওয়াও সকলের সাধ্য নয়। কিন্তু সামনা-সামনি ভাঙ্গা হয়নি বলে, শুধু কতকগুলি কোয়া টেবিলে রাখা ছিল বলে বোধ হয় গন্ধের কোন তীব্রতা কেউ অনুভব করেনি। কোয়াগুলি খেয়ে যা দেখলুম, তাতে কিছু সুস্বাদ না পেলেও বিশেষ কিছু বিস্বাদও পেলুম না, নিকৃষ্ট জাতের নেও কাঁঠালের মত মনে হল। বাড়ী ফিরে এসে আমার বান্ধবী, এবং তাঁর স্বামী ও কন্যারা আমায় খুব বাহাদুরী দিলেন, বল্লেন— "বীরাঙ্গনা বটে ! নয় ত প্রথমবারেই ডোরিয়ান এমন নিঃশব্দে গলাধঃকরণ কর্‌লে।"

আমার সঙ্গে পরিচয় করাবার জন্যে বার্দুন সাহেব সেদিন তাঁদের দেশের চারপাঁচ নব্য যুবতীকে আমন্ত্রণ করেছিলেন। তাঁদের মধ্যে একটি খ্রীষ্টান, আবাল্য মিশনরিদের হাতে মানুষ, কলেজে পাশ করা---নাকে মুখে চোখে কথা কন। মাউঙও সে ডিনারে উপস্থিত ছিলেন বলেছি। তিনি থিয়সফিষ্ট, সুতরাং নিরামিষাশী, তাছাড়া কোন কোন ইঙ্গবঙ্গ বা ইঙ্গবর্ম্ম যুবকের মত ডিনার টেবিলে কথার তুবড়ি চালাতে পারেন না। তাঁর ভিতর একটি প্রাচ্য সৌম্য সংযম আছে। এই সবগুলি কারণে পূর্ব্বোক্ত নব্য বর্ম্মীজ মেয়েটির তিনি বিশেষভাবে উপহাসের পাত্র দেখলুম। ভদ্রলোককে প্রতি পদে পদে সে মেয়েটি বাক্যবাণে দিগ্ধ করতে লাগল। মাউঙ তাঁর শোভন ধৈর্য্যের বলে নিজেকে অক্ষত রাখলেন। বরঞ্চ শ্রোতারা শুনে শুনে হাসির আড়ালে অধীর হতে থাকল।

মাউঙ আমাকে একবার নেপথ্যে বললেন—"এ মেয়েটিকে বর্ম্মীজ শিক্ষিত মেয়েদের আদর্শ ভাবলে একটা ভুল ধারণা নিয়ে ভারতবর্ষে ফিরে যাওয়া হবে। সাধারণতঃ আমাদের মেয়েরা এরকম নয়, তারা শিষ্ট ও সংযত, এ মেয়েটি মিশনরি শিক্ষার ফল।"

তা সত্য। দোষে গুণে প্রাচ্য ও প্রতীচ্যের সংস্পর্শের নমুনা এ মেয়েটি। দোষগুলি উপেক্ষা করলে দেখা যায় সে অনেক গুণে গুণান্বিতা। সে গুণগুলি ফুটবার অবসর পেয়েছে মিশনরিদের কল্যাণে। সে গান গায় অতি সুন্দর। খ্রীষ্টীয় ধর্ম্মসঙ্গীতে সিদ্ধ গায়িকা, আবার ইংরাজী হাল গানে, মজার গানে, নাচুনে গানে, প্রেমের গানেও পরিপক্ক। তার মুখে সুমিষ্ট বর্ম্মীজ গানও শুনলুম; আমি তখনি তখনি তার স্বরলিপি করে নিলুম। সামাজিক সম্মিলনীতে যে কোন সমাজে তার পাসপোর্ট সহজলভ্য। এমন হাসিমুখী, জীবন্ত, প্রাণবন্ত মেয়ে উপস্থিত সবাইকেই প্রাণবন্ত করে তোলে। প্রাচ্য সমাজের আদর্শ তা হয়ত নয়; কিন্তু মনুষ্য সমাজে সেটা সর্ব্বত্র আদরণীয়। মেয়েটি শীঘ্রই গবর্ণমেন্টের বৃত্তি নিয়ে বিলেত যাবে—বিলেতের সমাজে সে নিজের মার্কা মারতে পারবে সন্দেহ নেই।

এদিকে যতই ইংরাজী প্রভাবান্বিতা হোক, সে সাজসজ্জায় সম্পূর্ণ বার্ম্মীজ। ইংরাজী পোষাক ও প্রসাধনের চেয়ে বর্ম্মীজ বেশে ও কেশবিন্যাসে যে তাদের আর্কষণী শক্তি শতগুণ বর্দ্ধিত হবে, সে বিষয়ে নব্য বর্ম্মীজ মেয়েদের মেয়েলি বুদ্ধি টন্‌টনে আছে। নিজের চুলটা পিছন থেকে আঁচড়িয়ে মাথার মধ্যিখানে তুলে নিয়ে পরিপাটি করে একটা ছোট বিঁড়ে মত করে তারা থেপে দেয়। তারপরে পরচুলা নিয়ে সেই গোল ভিত্তির চারপাশে জড়িয়ে জড়িয়ে

সেটাকে বড় ও উঁচু করে তোলে। যে যত উঁচু করতে চায় সে ততগুলো পরচুলা ব্যবহার করে। মধ্যে মধ্যে সুচারু কাঁটা ও চিরুনি বসায়। খোঁপার উচ্চতার পরিমাণ ফ্যাসনের সঙ্গে সঙ্গে বদলায়। এই মেয়েটি একবার সগর্ব্বে বললে—তার খোঁপায় তার দিদিমার চুলের পরচুলা জড়ান।

নব্য বর্ম্মিনীদের কাপড়ের ফ্যাসানে একটা পরিবর্ত্তন এসেছে। রঙিন ঘাঘরা বা লুঙ্গির সঙ্গে উপরের জামাটা এখন শুভ্র শ্বেতরঙের পরা ফ্যাসন হয়েছে। তাও খুব পাৎলা হওয়া চাই, যেন ভিতবের লেসওয়ালা বডিস সকলের চক্ষুগোচর হয়। এ তথ্যটা একজন বিবিয়ানাব বিরোধী বর্ম্মীজ্ পুরুষের সকাশাৎ লাভ করি। নব্য সহুরে মেয়েদের পরিধানে আর একটী বিশেষত্ব দেখা যায়। তাদের গলায় একটি সাদা শিফনের ছোট স্কার্ট বা উড়নী থাকে, তাতে সাদা জামার সৌন্দর্য্য আরও বর্দ্ধিত হয়।

খ্রীষ্টান মেয়েটি ছাড়া আরও দুটি কুমারী মেয়ে ছিল—তারা দুই বোন। তারাও নব্যশিক্ষার আলোকপ্রাপ্ত, কিন্তু পুরাকালের মেয়েদেরই মত স্বল্পভাষিণী। তাদের মধ্যে একজন চিত্রকর ও একজন সঙ্গীতানুশীলনপর। চিত্রকর মেয়েটি একমাস পরে নিজের চিত্রের একটি প্রদর্শনী খুলবে, তার আয়োজন করছে। সঙ্গীতপরায়ণা মেয়েটি বর্ম্মীজ সঙ্গীতে ইংরাজী হার্ম্মনি কি করে ঢোকান যায় তার অনুসন্ধানে রত। মিসেস সেনের অনুরোধে আমার রচিত হার্ম্মনিযুক্ত দুই একটি বাঙ্গলা গান তাদের শোনান হল।

একটি বিবাহিত বর্ম্মীজ মেয়ে স্বামীসহ সে ডিনারে উপস্থিত ছিল। সে একে বারে চুপচাপ। শুনলুম বিবাহের পূর্ব্বে সে খুব চটকদার ও কইয়ে-বলিয়ে ছিল। ভদ্র বর্ম্মীজ পরিবারের রীতি অনুসারে বিবাহের পর তাকে এইরকম মৌন স্থবিরভাব ধারণ করতে হয়েছে। অনেকের ধারণা বর্ম্মার স্ত্রীরা পুরুষপরতন্ত্র নয়, অত্যন্ত স্বতন্ত্র ও স্বাধীন। আমার বন্ধুরা বল্লেন সেটা ভ্রান্ত ধারণা। তাদের পর্দ্দা নেই বটে, তারা ইচ্ছে করলে নিজের জীবিকা নিজে অর্জ্জন করতে পারে বটে, কিন্তু ভদ্র-ঘরের বর্ম্মীজ পত্নী কখন পরপুরুষের সঙ্গে বেশী মেশামেশি, কথা-কওয়াকওয়ি করে না। এ বিষয়ে ভারতবর্ষীয় আদর্শ ও বর্ম্মী আদর্শ একই। একটি বর্ম্ম-ফরাসী দম্পতি ছিলেন। ফরাসী পত্নীর ভারতবর্ষের প্রতি অত্যন্ত আকর্ষণ, কোনদিন হয়ত ভারতবর্ষে আসবেন এই আশা হৃদয়ে পোষণ করছেন। কিন্তু স্বামীর আর্থিক অবস্থা সম্বন্ধে যা শুনলাম তার থেকে মনে হল না, সে আশা অচিরে পূর্ণ হবার কোন সম্ভাবনা আছে। তাঁর স্বামী বর্ম্মীজ 'বীণা' বাজান, আমাদের বাজিয়ে শুনালেন। সঙ্গে সঙ্গে আর একজন বর্ম্মীজ ভদ্রলোক বর্ম্মীজ তবলার সঙ্গত রাখলেন। সে বীণাকে বর্ম্মার ভারতবর্ষীয়েরা বলেন কাঠতরঙ্গ। একখানা নৌকাকৃতি কাঠের উপর সাতখানা চওড়া লোহার পাতের পরদা, দুধারে দুটি ছিদ্রে সুতো দিয়ে পরস্পরের সঙ্গে জোড়া। সাতখানা পরদা—সা, রে, মা, পা, নি, র্সা, র্রে, 'কোমল' এই সাতটা সুরে বাঁধা। যতই গান বা বাজনা হোক্ না, ঐ কটা সুর অতিক্রম করে সরগমের আর কোন সুর স্পর্শ করার যো নেই। তাই প্রত্যেক বর্ম্মা সঙ্গীত গান্ধার ও ধৈবৎ-বর্জ্জিত কতকটা আমাদের সারঙ্গের মত।

মিসেস সেন আমায় বর্ম্মার 'পোয়ে' নাচ দেখাবার জন্যে অত্যন্ত ব্যস্ত হয়েছিলেন, তার সুযোগ যখন তখন হয় না। বার্দূন শুনে বল্লেন, "আমার এক ভাইঝির বিয়ে পরশু, তদুপলক্ষ্যে পোয়ে হবে। যদি অনুমতি দেন, আপনার অতিথিকে সকালে বিয়েতে ও বিকেলে পোয়েতে নিয়ে যাব।"

মিসেস সেন যেন আমার হয়ে চাঁদ হাতে পেলেন, আহ্লাদে উৎফুল্ল হয়ে বল্লেন—"আশাতীত সুযোগ। বর্ম্মীজ বিয়ে ও ' পোয়ে' দুই দেখতে পাবে। কি শুভক্ষণে এসেছ।"

বর্ম্মার শ্বেতহস্তীর কথা উঠল। তাঁরা বল্লেন শ্বেতহস্তী আর দেখা যায় না, তবে বর্ম্মা শেল কোম্পানীতে ও অন্যত্র হাতী দিয়ে ভারতোলা দেখা একটা দর্শনীয় বস্তু বটে; কিন্তু সে কারখানাগুলিও এখন বন্ধ। তার ছবি সংগৃহীত হতে পারে। অনেক রাত্রে ডিনার পার্টি ভঙ্গ হল। পরদিন বিয়ে ও নাচ দেখার আশা মনে রেখে আমরা সকলের নিকট বিদায় গ্রহণ করলুম।

## শোয়ে-ডাগন

নমস্য সেই মহাপুরুষেরা যাঁরা বর্ম্মায় বৌদ্ধধর্ম্ম প্রতিষ্ঠিত করেছিলেন। যেখানে কথায় কথায় মানুষে মানুষের মুণ্ডপাত করে এসেছে, যে দেশের প্রতি ধূলিকণা নররক্তে রক্তাক্ত, সেই আপূর্ব্ব-পশ্চিম-দক্ষিণোত্তর সমস্ত বর্ব্বর দেশটার বুক ফুঁড়ে উঠেছে সভ্যতার চূড়ান্ত নিদর্শন এক একটি প্রকাণ্ড সুধাধবল স্বর্ণচূড়ান্বিত মন্দির,— বুদ্ধের ও তাঁর শিষ্যগণের শান্ত মূর্ত্তির অধিষ্ঠানস্থল।

বর্ম্মার ইতিহাসে পাওয়া যায় জীবনের প্রচণ্ড মধ্যাহ্নে যে যত ক্রূরতা করেছে, জীবনের শান্ত সন্ধ্যায় সে তত শান্তি-নিদান বুদ্ধের শরণাপন্ন হয়েছে। শুনা যায় বর্ম্মীজদের প্রকৃতি শিশুসুলভ। এই হাসিমুখী, আমোদ আহ্লাদে রত, এই ক্রোধে উন্মত্ত এবং একবার ক্রুদ্ধ হলে দিক্‌বিদিক্ বা হিতাহিতজ্ঞানশূন্য। সেই আদিম মানবের পাশব প্রকৃতিকে দমন করে যাঁরা ক্ষমা ও দয়ার অবতার বুদ্ধের নিকট মাথা নত করিয়েছিলেন, তাঁদের শ্বাপদসঙ্কুল অরণ্য-পর্ব্বত ও উত্তালতরঙ্গময় সমুদ্রলঙ্ঘন করে দেশবিদেশে অভিযান সার্থক হয়েছিল।

নির্দ্দয়তা ও হত্যার দেশে যাঁরা দয়া ও অহিংসার বাণী প্রচার করেন, তাঁরাই যথার্থ মরুভূমিতে কমণ্ডলু ভরে ভরে তৃষ্ণার বারি বিতরণ করেছেন। কিন্তু কি তপস্যা, কি অধ্যবসায় এবং কি প্রগাঢ় শ্রদ্ধা ও ভক্তির বলেই তা হতে পেরেছিল। সেই শ্রদ্ধার প্রেরণা ভারতের বর্ত্তমান হিন্দুর মধ্যে আছে কি? যদি বিশ্বাস করি, আমার ধর্ম্মে অমৃত আছে, এবং যদি সে অমৃত নিজে পান করে থাকি, তবেই তার মর্ম্মগ্রাহী হয়ে তা অপরকে দানের ইচ্ছা ও প্রেরণা-শক্তি আসে।

এই যে এত লক্ষ লক্ষ লোক ভারতে থেকেও বিধর্ম্মী হয়ে গেল, কেউ বা বাইব্‌ল্,

কেউ বা কোরাণের তথ্যকে ধর্ম্মের চূড়ান্ত বাক্য বলে গ্রহণ করলে—ভারতীয় হিন্দুর নিজধর্ম্মে ও ধর্ম্ম-গ্রন্থাবলীতে অনাস্থাই কি তার মূল কারণ নয়? মুসলমান বাদশার অনুচরেরা জোর করে মুসলমান করেছিল? নিজের ধর্ম্মে সুদৃঢ় বিশ্বাস থাকলে কেউ কাউকে জোর করে অন্য ধর্ম্ম গ্রহণ করাতে পারে কি? রোমের সমস্ত রাজকীয় বলও তৎপরবর্ত্তী কত সহস্র খ্রীষ্টানকে সধর্ম্ম ত্যাগে রত করতে পারেনি কেন? ইংলণ্ডে এবং সমস্ত ইউরোপে ল্যাটিমার প্রভৃতি শত শত স্বধর্ম্মে বিশ্বাসী সামান্য প্রজাও রাজাদেশে আগুনে পুড়ে মরা স্বীকার করেছে, তবুও নিজের ধর্ম্মকে অস্বীকার করেনি কেন?[১] ভারতবর্ষেও মোগল বাদশাদের হুকুমে শিখগুরু এবং তাঁদের বীর অনুচরেবা প্রাণ দিয়েছেন, কিন্তু ধর্ম্ম দেননি কেন? তাঁরা স্বধর্ম্মের অমৃতের মধ্যে অবগাহন করেছিলেন; নিজের ধর্ম্ম ছেড়ে পরধর্ম্ম গ্রহণে যে গঙ্গাস্নানের পর গোস্পদে স্নান করা হবে তা জানতেন; সে হীনতা সে আত্মাবমাননা স্বীকার করতে প্রস্তুত হননি। তাই মৃত্যু-বরণ করেছিলেন কিন্তু ধর্ম্মান্তর গ্রহণ করেননি।

খ্রীষ্টধর্ম্মে বা মহম্মদীয় ধর্ম্মে এমন কোন নূতন তত্ত্ব, জ্ঞান বা রস নেই যা হিন্দুধর্ম্মে পাওয়া যায় না, সুতরাং জন্ম হিন্দুর শুধু ধর্ম্মের তৃষ্ণায় অপর ধর্ম্ম গ্রহণ অনাবশ্যক, এবং যে ভারতবাসী মাত্রই হিন্দুধর্ম্মের বৃহৎ খনির পাশেই বসে আছে, তার পক্ষে শত সমুদ্র পারের ছোট ছোট খনির থেকে আমদানী-করা ধর্ম্মগ্রহণও নিষ্প্রয়োজন। তবে এ কথা সত্য যে, ভারতে ধর্ম্মখনির প্রহরীরা তাদের খনিজ অমূল্য পদার্থের ব্যবহার বন্ধ করে দিয়েছিল বলেই বাইরের মাল এতদিন চলেছে। সুধাসাগরের তীরে বসে সুধা পান না করে শুধু সুধার প্রহরীগিরি করায় হিন্দুর ধর্ম্মভাব মৃতকল্প, তার ধর্ম্মদান-শক্তিও পরিক্ষীণ। কবে সে আবার সুধাপানে মাতোয়ারা হবে? নিজের ধর্ম্মের অন্তর্নিহিত সত্য, সৌন্দর্য্য ও মাধুর্য্যের হ্রদে ডুবে যাবে? কবে তার বার্ত্তা অন্যদের কাছে বহন করবার জন্যে পাগল হবে?

সেই যে একদল পাগল ভারতবাসী বহু শতাব্দী পূর্ব্বে বর্ম্মার দিকে ছুটেছিলেন, তার ফলে ভারতের বাইরে ভারত-ধর্ম্ম আজও মৌলিক অবস্থায় বর্ত্তমান। পাঁচবৎসর বয়সে ব্রহ্মচর্য্যে দীক্ষা, গুরু-গৃহবাস, ও স্বাধ্যায় ভারতবর্ষ থেকে উঠে গেছে, কিন্তু বর্ম্মায় এখনও স্থির আছে। রাজপুত্র হোক বা সামান্য গৃহস্থের পুত্র—সকলকেই কয়েক বৎসরের জন্য বিহারে গিয়ে ভিক্ষাব্রত গ্রহণ ও গুরুর নিকট বিনয়ত্রিপিটক শিক্ষা করতে হয়। বর্ম্মীজ শিশুদের বর্ণমালা-জ্ঞান ধর্ম্মযাজকদের কাছে আরম্ভ হয়। শতাধিক কাল থেকে সমগ্র বর্ম্মায় এইভাবে অবৈতনিক প্রাথমিক শিক্ষা (free primary education) চলে আসছে। বর্ম্মায় নিতান্ত গরীবগুরবা, চাষাভূষোরাও তাই নিরক্ষর নয়, সকলেই বই পড়ে ও খবরের কাগজ পড়ে। শুনা গেল, এ অবস্থা আর বেশীদিন টিকে কিনা সন্দেহ; কারণ প্রাচ্য সভ্যতার নজর লেগেছে; আজকাল ভারতবর্ষের ন্যায় বর্ম্মায়ও কর্পোরেশন থেকে প্রাইমারী স্কুলের সৃষ্টি হচ্ছে; তাতে করে বৌদ্ধ ধর্ম্মযাজকদের কাছে গিয়ে গুরুগৃহবাস ও অক্ষর-পরিচয়ের সঙ্গে সঙ্গে বৌদ্ধধর্ম্মগ্রন্থ পাঠও ক্রমেই বন্ধ হয়ে আসবে।

বর্ম্মায় প্রত্যেক পাগোডা বা 'ফয়া'র সংলগ্ন বিহার বা 'ফুদিচঙ' আছে; সেখানে শত

শত ফুঙ্গি বা বৌদ্ধ-সাধু বাস করেন। এই সকল সাধুদের আহারের ব্যয় সমস্ত গৃহস্থেরা বহন করেন। ভোরবেলা প্রত্যেক বর্ম্মীজ গৃহিণীর প্রথম কর্ত্তব্য হচ্ছে বৌদ্ধ ভিক্ষুর জন্যে ভাত রাঁধা। অধিকাংশ ভিক্ষু নির্দিষ্ট বাড়ী বাড়ী গিয়ে ভিক্ষা সংগ্রহ করে আনেন; যাঁরা চলতে অক্ষম, গৃহিণীরা তাঁদের ভিক্ষান্ন পাঠিয়ে দেন। অন্ততঃ চার পাঁচটি ভিক্ষুকে না খাইয়ে কোন গৃহস্থ বা গৃহিণী নিজে অন্নগ্রহণ করেন না। বৌদ্ধ সাধুদের খাওয়া একবেলা, তাও মধ্যাহ্নের পূর্ব্বেই সেরে ফেলতে হবে; সূর্য্য বিষুবরেখায় চড়লে আর খাওয়ার নিয়ম নেই। তাই গৃহস্থের সাধুসেবাটা একবেলাতেই সমাপ্ত হয়।

অনেক সময় অনেক ডাকাত সাধু-আবাসগুলিতে আশ্রয় গ্রহণ করে; দিনের বেলায় ভিক্ষুর বেশ ধারণ করে ফন্দিচণ্ডে লুকিয়ে থাকে, রাত্রে সুযোগ হলেই ডাকাতি করতে বেরোয়। সেইজন্যে বর্ম্মীজ গৃহিণীরা সময় সময় বড় ভীত হন, অজানা সাধুকে বিশ্বাস করবেন কিনা ভেবে পান না। আমাকেও একজন বৃদ্ধা বর্ম্মীজ-মহিলা সাবধান করে দিলেন যে-সে সাধু-আবাস দেখতে যেন না যাই, আর একলা যেন কখনই না যাই।

ভারতবর্ষের দিল্লী আগরা প্রভৃতি পশ্চিমের সহরগুলির আকৃতিগত বৈলক্ষণ্য হচ্ছে—কবরের পর কবর—সেগুলি মোগলবাদশা ও তাঁদের অনুচরগণের স্বনাম-প্রতিষ্ঠার মূর্ত্তিমান আকাঙ্ক্ষা ও প্রচেষ্টা; কিন্তু বর্ম্মার অধমাধম নরপতিও নিজেকে তুচ্ছ জ্ঞান করে প্রভু বুদ্ধের প্রতিষ্ঠাতেই মনঃপ্রাণ ও ধন ঢেলে দিয়েছেন। বর্ম্মার কত সহরে, কত গ্রামে, কত ধূ ধূ প্রান্তরে কত পুরাতন ভগ্নমন্দিরের কারুকার্য্যময় ইটকাঠ পড়ে রয়েছে। তাদের জীর্ণসংস্কার হয়নি; তারই পাশে নূতন যুগের নূতন ভক্তের নূতন মন্দির ও বিহার গড়ে উঠেছে। এই সকল মন্দির ও বিহার, বা 'ফয়া' বা পাগোডাই, বর্ম্মার আকৃতিগত বৈলক্ষণ্য। ইংরেজরা বর্ম্মায় প্রবেশমাত্র এটা লক্ষ্য করে এর নাম দিয়েছেন—The Land of Pagodas—পাগোডার দেশ। বর্ম্মার সমস্ত পাগোডার মধ্যে রেঙ্গুনের শোয়ে-ডাগন পাগোডা সবচেয়ে প্রসিদ্ধ। এর চেয়েও বড় পাগোডা অন্যত্র আছে, কিন্তু এত কারুকার্য্য আর কোন পাগোডায় দেখা যায় না।

এর চারদিকে চারটি সিংহদ্বার; সোপানের পর সোপান আরোহণ করে তবে দ্বারে প্রবেশ করা যায়। গুটি দশ পনের ছোট ছোট সোপানের পর একটি করে প্রশস্ত সোপান আসে, তার একধারে বসে খানিকক্ষণ বিশ্রাম করে আবার অগ্রসর হওয়া যায়। সব সোপানগুলি শেষ হলে মাথার উপর ছাদযুক্ত একটা লম্বা দালান; দালানের দুধারে বিপণি, এই পণ্যবীথিকায় বর্ম্মাজাত সবরকম শিল্পবস্তু পাওয়া যায়, সঙ্গে সঙ্গে প্রভু বুদ্ধের জন্য সুন্দর সুন্দর তাজা ফুলও কিনতে পারা যায়। দোকানদার খুব অল্প, সবই প্রায় দোকানদারণী; পরিষ্কার ফিটফাট কাপড় পরা, কারো হাতে সোনার চুড়ি, হয়ত বা পায়েও সোনার মল, কানে হীরের ফুল, গলায় সোনার চেন,—কখনো বা মুক্তোর মালা,—খোঁপায় সুন্দর চিরুনি বা ফুল। বিক্রেয় জিনিষ এবং বিক্রেত্রী দুই আমার পক্ষে সমান আকর্ষণজনক হল। অনেকের দোকানখানাই ঘরবাড়ী। সেখানে বসেই প্রকাণ্ড লম্বা লম্বা পরচুলা বিছিয়ে, আঁচড়িয়ে নিজের চুলের সঙ্গে জড়িয়ে মাথার উপর একটা প্রকাণ্ড উঁচু খোঁপা খাড়া করে তুলছে। কেউ বা প্রাতরাশ করছে, বর্ম্মিচেলি

সিদ্ধর সঙ্গে 'সাজি' (শুটকি মাছ) মিশিয়ে খাচ্ছে। আর যাই করুক না করুক, খদ্দেরকে হাত-ছাড়া কেউ করছে না। কোন কোন দোকান মেয়ে-পুরুষ দুজনে মিলে চালাচ্ছে। আমি কতকগুলি বর্ম্মিজ জিনিস সংগ্রহ করলুম। মিসেস বার্দূন্ এক মুঠো ফুল কিনলেন। এখানে যে ফুল বিক্রী হয় তা বৃন্তচ্যুত ফুল নয়, লম্বা লম্বা বৃন্তযুক্ত ফুল—তার কারণ পরে উপলব্ধি হল।

বাইবেলে পড়েছিলুম ইহুদিদের ধর্ম্ম-মন্দিরে এইরকম পণ্যদ্রব্যসম্ভার দেখে যীশুখ্রীষ্ট একদিন ক্রোধোন্মত্ত হয়ে বিক্রেতাদের চাবুক মেরে তাড়িয়ে দিয়েছিলেন—তাদের দ্রব্য সব লণ্ডভণ্ড করে দিয়েছিলেন। বৌদ্ধ-মন্দিরে বুদ্ধদেবের চরণছায়ে বসে এই সকল বিক্রেতা ও বিক্রেত্রীরা তাদের জীবিকা-নির্ব্বাহ করে বলে বৌদ্ধ-পুরোহিতেরা তাদের কখন দোষ ধরেন না, বা তাদের তাড়াবার জন্যে যত্নবান্ হন না।

বিপণি-বীথিকার শেষে ডাইনে ও বাঁয়ে দুধারে খোলা শান-বাঁধান অঙ্গন; সেই অঙ্গনের স্থানে স্থানে মন্দির। এক একটি মন্দিরে এক একটি প্রকাণ্ড বুদ্ধমূর্ত্তি, তাঁর পাশে পাশে আনন্দ প্রভৃতি তাঁর পারিপার্শ্বিকদের ছোট মূর্ত্তি। এই মূর্ত্তিগুলির অসাধারণ দৈর্ঘ্য ও প্রস্থ বোধ হয় বর্ম্মার ভাস্কর্য্যের বিশেষত্ব—ভারতবর্ষে কোথাও এত বড় মূর্ত্তি দেখা যায় না। অথচ প্রত্নতাত্ত্বিকদের অনুমান এই যে বর্ম্মার শিল্পসমৃদ্ধির যা কিছু পরিচয় তার সূত্রপাত হয়েছিল ভারতবর্ষের বিভিন্ন শিল্পরীতির প্রভাবে। দেওয়ালের চিত্রগুলি দেখলে তা সম্ভব মনে হয়—বুদ্ধের জীবনচরিতের সঙ্গে সঙ্গে মহাভারত রামায়ণের অনেক কাহিনীও কোন কোন মন্দিরের দেওয়ালে চিত্রিত রয়েছে।

আমরা মন্দির-অঙ্গনে প্রবেশ করে প্রথমতঃ ঘুরে বেড়াতে লাগলুম। বৃহৎ অঙ্গনের উপর বসেই অনেক ভক্ত ও ভক্তানী জপ করছেন। মন্দিরগুলির কারুকার্য্যের প্রতি বার্দূন আমার দৃষ্টি আকর্ষণ করলেন। কাঠের উপর খোদাই-কার্যই এদের বিশেষত্ব দেখলুম। শুধু দুটি থামে ভারতবর্ষের মোগল আমলের শিস্‌মহলের তুল্য ছোট ছোট আয়না চিত্রকারী করে বসান আছে, তার উপর সূর্য্যের আলো পড়ে থামগুলি ঝকমক করছে। অঙ্গনে বহু বর্ম্মিজ মন্দিরের মধ্যে একটি চীনা মন্দিরও আছে; সেটি বাইরে থেকেও যেমন দেখতে স্বতন্ত্র, তার ভিতরের সাজসজ্জা ও মূর্ত্তিগুলিতেও তেমনি প্রভেদ—তাদের অধিকাংশই তান্ত্রিক দেবদেবীর মূর্ত্তি।

গতবৎসর বজ্রপাতে শোয়ে-ডাগনের একটি মণিমাণিক্য-বিজড়িত চৈত্যচূড়া পড়ে যায়—আমাদের মন্দিরের কলসের মত বর্ম্মিজ মন্দিরের এই চূড়া—বর্ম্মিজ ভাষায় 'টী' বলে আখ্যাত। এটি বজ্রাহত হয়ে ভূপতিত হওয়া রেঙ্গুনের বর্ম্মীজরা বড় অশুভ লক্ষণ মনে করেন। তাঁরা চাঁদা তুলে, একটি শুভদিন দেখে, খুব ধুমধাম করে আবার সেটি পুনঃস্থাপিত করেন।

এই অঙ্গনের এক জায়গায় একটি অতিকায় ঘন্টা আছে, সেটি নাড়ান যার-তার সাধ্যি নয়। কিন্তু যদি কেউ কোন ইচ্ছা মনে রেখে সেটি নাড়াতে পারে, তার নাকি সে ইচ্ছা পূর্ণ হয়। রেঙ্গুনেরই আর একটি পাগোডায় আর একটি ঘন্টা আছে; সেটি নাড়ান সহজ, কিন্তু সেটি নাড়ালেই নাকি বিদেশীকে এদেশে আর একবার ফিরে আসতেই হবে। এর সত্যতা সম্বন্ধে

রেঙ্গুন-প্রবাসিনী দুই একটি বাঙ্গালী-ব্রাহ্মমহিলা আমার সাক্ষ্য দিলেন।

আমরা স্বচ্ছন্দভাবে দেখেশুনে বেড়াচ্ছি—কিন্তু কোন পাণ্ডার চিহ্ন নেই ; তাদের ধ্বস্তাধ্বস্তি নেই ; তাদের হাতে পড়ে যজমানের প্রাণ নিয়ে টানাটানি নেই—ভারতবর্ষের মন্দির-দর্শন থেকে মগের মুলুকের এই এক অত্যাশ্চর্য্য শান্তিময় সুশোভন প্রভেদ। তাতে যে দেবতার উদ্দেশে দান বন্ধ থাকে তা নয়। প্রত্যেক মন্দিরের কাছাকাছি বড় বড় বাক্স এঁটে বসান আছে দেখলুম ; তাতে যে যার ইচ্ছে-মত টাকা পয়সা সিকি আধুলি ফেলে যাচ্ছে। এই সব বাক্সে যত টাকাকড়ি জমা হয় তা 'পাগোডা ট্রষ্টে'র হাতে যায়। ট্রষ্টীরা মন্দির সংক্রান্ত সমস্ত ব্যবস্থা করেন। প্রতি রাত্রে মন্দিরকে দীপান্বিত করার খরচ এবং মন্দির ও মন্দিরবাসী সাধুদের সংক্রান্ত যাবতীয় খরচ এই দানের টাকা থেকে নির্ব্বাহ হয়। টাকাপয়সা ছাড়া ভক্তেরা অন্যান্য দানও নিয়ে আসেন—অন্ন, বস্ত্র, ছাতা, পাখা, হীরা, মতি সবই আসে, দেবতার কিছুরই অপ্রতুল হয় না। আমাদের মন্দিরের ঠাকুরের মত এখানকার ঠাকুর পুরোহিত ছাড়া আর সকলের অস্পৃশ্য বা অনধিগম্য নন। ঠাকুরের কাছে গিয়ে ঠাকুরের গলায় স্বহস্তে যে চায় মালা পরিয়ে আসতে পারে, স্বর্ণমণ্ডিত ঠাকুরের গালে ও ভালে নিজেদের হাতে আরো সোণার পাতা লাগিয়ে আসে। ঠাকুর সকলেরই নিজস্ব, সকলেরই স্বহস্তে সেবনীয়, শুধু পাণ্ডা পুরোহিতের নয়।

আমার সঙ্গে কথা কইতে কইতে বার্দুন হঠাৎ একবার একটি সাধুর সঙ্গে অন্তর্ধান হলেন। কিছুক্ষণ পরে ফিরে এসে বল্লেন—ঐ সাধুটি তাঁর কলেজের বন্ধু ছিলেন, একজন খুব প্রতিপত্তিশালী অফিসার হয়েছিলেন, হঠাৎ কয়েক বৎসর থেকে তাঁর আর কোন সম্বাদাদি পাননি। আজ তাঁকে অকস্মাৎ এই সাধুর বেশে দেখলেন। তিনি আপাততঃ মৌনব্রত নিয়েছেন, তাই আর কথাবার্ত্তা হতে পারল না।

বর্ম্মায় প্রায় প্রত্যেক বড় বড় পাগোডার সংলগ্ন একটি পুষ্করিণী থাকে, তাতে পোষা মাছ ও কচ্ছপ বিচরণ করে। এই কচ্ছপদের খাওয়ান, মন্দির-দর্শনে আগন্তুকের একটি অতি অবশ্যকরণীয় কার্য্য। পুকুরের সান-বাঁধান ঘাটের উপরেই খই, পাঁউরুটির টুকরো প্রভৃতি মৎস্যজাতির প্রিয় নানা খাদ্য কিনতে পারা যায়। প্রায় দশ মিনিট ধরে আমরা তাদের খাইয়ে তাদের ক্রীড়া দেখতে লাগলুম।

আমরা ঘুরতে ঘুরতে প্রধান মন্দিরটিতে এসে পৌঁছলুম। ইতিমধ্যে নানাভাবে, নানা মুদ্রায় বুদ্ধের স্থির, শান্ত, বসা মূর্ত্তি ত অনেকই দেখেছি, তার উপরে একটি সুদীর্ঘ শয়ানে মূর্ত্তিরত্নের অতি অদ্ভুত আকর্ষণী শক্তি অনুভব করেছি। এখানে একটি বৃহৎ ছত্রের নীচে আসীন বুদ্ধমূর্ত্তির সামনে অনেকগুলি ফুলদানিতে ফুল সাজান রয়েছে দেখলুম। ভাবলুম বুঝি মন্দিরের ব্যবস্থাপকেরা এইরূপে মন্দিরকে সজ্জিত করেছেন। তা নয়, এ ভক্তদের নিজ হাতের সাজান। এইবার মিসেস বার্দুন যে ফুলগুলি কিনে এনেছিলেন, তার মধ্যে কতকগুলি আমার হাতে দিলেন, কতকগুলি তাঁর স্বামীর হাতে দিলেন ও কতকগুলি নিজে রাখলেন। তাঁরা উভয়ে অগ্রসর হয়ে পূর্ব্বোক্ত ফুলদানির একটিতে তাঁদের ফুলগুলি সাজিয়ে রেখে দিলেন দেখলুম,

আমিও তাই করলুম। আমাদের পরে যারা এল, তারাও তাই করলে। ভারতবর্ষের মন্দিরে যেমন পুরোহিতের নির্দ্দেশ অনুসারে মূর্ত্তিকে লক্ষ্য করে ফুল ছুঁড়ে ফেলা হয়, কাদায় জলে পায়ে পায়ে থেঁৎলে ফুলগুলি ম্লান হয়ে যায়—এখানে তেমন নয়। বুদ্ধের মূর্ত্তির সামনে ও আশেপাশে ছোট বড় নানারকমের খালি ফুলদানি রাখা থাকে, প্রত্যেক দর্শক ও ভক্ত নিজের নিজের সুদীর্ঘ বৃন্তসমেত ফুল সেই ফুলদানির একটিতে গুঁজে দেন। সকাল থেকে সন্ধ্যা পর্য্যন্ত এইরকম ফুলের স্তবকে মন্দিরের শোভা বাড়ে ও ফুলের মহিমাও অক্ষুণ্ণ থাকে। কোন কাদা নেই, জল নেই, মলিনতা নেই—সবই সুশ্রী, শোভন, পরিপাটি। ফুলবিন্যাস জাপানে একটি বিশেষ কলা বলে গণ্য হয়। বৌদ্ধধর্ম্মের সঙ্গে সঙ্গেই কি ভারতের যত সৌন্দর্য্য-বুদ্ধি বৌদ্ধজগতে পলাতকা হয়েছে ? আর তাকে হতভাগ্য ভারতে ফিরে আনা যায় না ? যে মন্দিরের পুরোহিতেরা আচারে ব্যবহারে, আকারে প্রকারে অপরিচ্ছন্নতা ও শ্রীহীনতার প্রতিমূর্ত্তি, সে মন্দিরগুলিও যে শ্রীহীন এবং তার দেবতারাও শ্রীহীন হবেন তার আর আশ্চর্য্য কি ?

মন্দিরের অভ্যন্তরে মূর্ত্তিখানির সামনে শ্বেত মর্ম্মর বাঁধান হলের মত অনেকটা লম্বা জায়গা আছে ; তার উপর কতকগুলি মাদুর বিছান। ভক্তেরা ফুল সাজিয়ে সেখানে বসে খানিকক্ষণ বুদ্ধের ধ্যান করেন, কেউ কেউ পালিগ্রন্থ খুলে পাঠ করেন, কেউ মন্ত্র জপ করেন, তারপর উঠে দণ্ডবৎ হয়ে প্রণাম করে চলে যান। বার্দুনরা খানিকক্ষণ নিঃশব্দে প্রার্থনা করে দণ্ডবৎ হলেন। আমিও ভক্তিভরে প্রণাম করে মনে মনে আত্মনিবেদন করলুম—

বাসনাদিগ্ধ নয়নে স্নিগ্ধ
নয়ন রাখ হে বুদ্ধ !
অন্তর-জ্বালা জুড়াইয়ে যাক্
শান্ত হউক লুব্ধ !
পুণ্য মুরতি-ধ্যানেতে বিরতি
লভুক লজ্জাস্তব্ধ
হিংসা কুটিল আচরণ, হোক্
কলরব নিঃশব্দ।
তব দয়ার্দ্র অমৃত ভদ্র
বাণীতে ভরুক চিত্ত !
কামনার পার লয়ে যাও মোরে,
এস হে পরম বিত্ত !
এস তথাগত ! শ্রীপদে আনত
তাপিত জনের শরণ !
জনমে জনমে আন হে ধরমে
দুঃখ কলুষ হরণ!

*ভারতবর্ষ*, কার্ত্তিক, চৈত্র ১৩৩৮; শ্রাবণ ১৩৩৯